**স্বর** ঃ—স্নিগ্ধ মধুর গুণসম্পন্ন সুর যাহা স্বতঃস্ফূর্ততায় শ্রোতার অন্তরে আবেশ সৃষ্টি করে তাহাই সঙ্গীতে স্বর কথিত হয়। শুদ্ধ স্বর সাতটি যথা—সা রে গ ম প ধ নি, বিকৃত কোমল স্বর চারিটি যথা ঋ জ্ঞ দ ণ ও বিকৃত তীব্র বা কড়ি মধ্যম স্বর একটি যথা র্ম। এই স্বরসমূহকে লৌকিক, প্রাকৃত বা আকাশসম্ভব স্বর বলা হয়। এই স্বরগুলি প্রকৃতিজাত। ইহাদের শাস্ত্রীয় নাম যথাক্রমে—ষড়জ, ঋষভ, গান্ধার, মধ্যম, পঞ্চম, ধৈবত ও নিষাদ ইত্যাদি। ব্যবহারিকতায় ইহারা সা রে গা মা পা ধা নি ইত্যাকারে উচ্চারিত হয়। ষড়জ—পঞ্চম ( সা—প ) ভাবের মধ্যেই স্বরসমূহ আহৃত হইয়াছে। অবরোহণ-ক্রমে সা রে গ ও আরোহণক্রমে প ধ নি প্রভৃতি স্বর শ্রুতি-আধারে স্থাপিত হইয়াছে। স্বয়ম্ভু সা—প হইতে যাবতীয় স্বর সৃষ্ট। স্বয়ম্ভু হিসাবে মধ্যম স্বয়ংসৃষ্ট স্বর। ইনি শ্রুতি ও সাত স্বরের মধ্যে সংযোজক স্বর হিসাবে পূর্ব ও উত্তর অঙ্গের স্থাপনা করিয়াছেন। মোট বাইশটি শ্রুতির মধ্যে সপ্ত স্বরের গ্রন্থনা হইয়াছে। ৪ ৩ ২ ৪ ৪ ৩ ২ ইত্যাদি শ্রুতিতে স্বরগুলি অবস্থিত। ইহারা শ্রুতি আধারে, যে-যে ব্যবধানে স্বরসমূহ অবস্থান লইয়াছে তাহারই নিদর্শন অর্থাৎ মূল-উৎপত্তি কেন্দ্র হইতে কোন্ স্বর কত দূরে বা নিকটে। এই হিসাবে মূল কেন্দ্র হইতে প্রতি চতুর্থ শ্রুতিতে ( ইউনিট ) সা ম ও প, প্রতি তৃতীয় শ্রুতিতে রে ও ধ এবং প্রতি দ্বিতীয় শ্রুতিতে গ ও নি ইত্যাদি অনুমান করা যায়। শ্রুতি যখন স্বরের আধার তখন ইহার যে একটা ব্যাপ্তি আছে তাহা অবশ্যই মানিতে হয়।

**সা-প সমান শ্রুতি আকাশগামী**
**বুঝহ প্রমাণ আগে কহি তবে গুণী।**
**কেবা স্বয়ম্ভু সে কেবা দেখে তারে**
**বিকারে শ্রুতি না—স্বর? কহরে প্রমাণি।**

**শ্রুতি** ঃ—যাহা শোনা যায় তাহাই 'শ্রুতি'। যাহা অর্থাৎ কী শোনা যায়? তাহা হইলে সেইটিই কী শ্রুতি যেটি শোনা যায় অর্থাৎ ধ্বনি? তাহা হইলে ধ্বনি আর শ্রুতির পার্থক্য কী কিছু

নাই? ধ্বনি তো বৈচিত্র্যময় সুতরাং সে-বৈচিত্র্যের পরিমাপক শ্রুতি ছাড়া আর কী হইতে পারে? ব্যক্ততাই হইতেছে ধ্বনির স্বরূপ বা প্রকৃতির পরিচায়ক এবং এই প্রকৃতিগত বৈশিষ্ট্য পরিমাপ করে শ্রুতি। শাস্ত্রমতে স্বর ও শ্রুতি অভিন্ন কারণ কিঞ্চিৎ অগ্র-পশ্চাৎ হইলেও ধ্বনি ও শ্রুতি প্রায় যুগপৎ উৎপন্ন হয়। কায়ার ছায়ার মত ব্যক্ত ধ্বনির দীপ্তি, রশ্মি বা রেশ 'শ্রুতি' হিসাবে অনুমান করা যায়। শ্রুতি নিরবয়ব, মাত্র ধ্বনিজাত রেশ-বিশেষ তবে, ইহা এক ব্যাপ্তির অধিকারী যেহেতু, এই শ্রুতিগাত্রেই স্বরসমূহের স্থাপনা কার্য্যকর হইয়াছে। অন্ধকারে আলোকজাত রশ্মিই আমাদিগকে পদক্ষেপ করিতে সাহায্য করে কিন্তু সে-রশ্মি একটি ব্যবধানগত পরিধির মধ্যেই ব্যাপ্ত। ধ্বনিজাত শ্রুতিও সেইরূপ নির্দিষ্ট ব্যাপ্তির মধ্যেই স্বর-স্থাপনায় সমর্থ হইয়াছে। এক হিসাবে ধ্বনি ও স্বরের পরিপ্রেক্ষিতে শ্রুতি নিজেই আধার ও আধেয় বলা যায়। শ্রুতি নিজেই ধ্বনি সংস্থান করে ও নিজ আধারেই তাহার গ্রন্থনাও করিয়া থাকে। অন্যপ্রকারে শ্রুতি যে স্বরের আধার তাহাতেও দ্বিমত নাই। সা৪, রে৩, গ২, ম৪, প৪, ধ৩, নি২, ইত্যাকারে বাইশ সংখ্যক শ্রুতির মধ্যেই সপ্ত স্বর গঠিত হইয়াছে। প্রত্যেক শ্রুতিই যদি এক একটি স্বর হয় তাহা হইলে সাতটি স্বরের সাতটি শ্রুতি বাইশ সংখ্যা হইতে বাদ দিলে অবশিষ্ট থাকে পনরো শ্রুতি। এই পনরো হইতে আরও পাঁচটি বিকৃত স্বরের পাঁচটি শ্রুতি বাদ দিলে অবশিষ্ট থাকে মাত্র দশটি স্বরহীন শ্রুতি অর্থাৎ বিশুদ্ধ শ্রুতি-অবয়ব বা একটি ধ্বনিময় সত্ত্বা। পূর্বাপর অনেকানেক গুণী আক্ষেপ করিয়া গিয়াছেন যে, জীবনব্যাপী সাধনায় তাঁহারা আস্বাদ করিয়াছেন দ্বাদশটি শ্রুতি কিন্তু অপর দশ শ্রুতির কোন সন্ধান পান নাই। ২২ শ্রুতি +৭ স্বর লইয়া শাস্ত্র মোট ২৯শ্ সংখ্যক স্বরের কথা বলিয়াছে। বাস্তব অবস্থা হইতেছে যে, একটি করিয়া শ্রুতি সাত স্বর কর্তৃক অধিকৃত সুতরাং সা-এর ৩, রে-এর ২, গ-এর ১,

ম-এর ৩, প-এর ৩, ধ-এর ২ ও নি-এর ১ ইত্যাদি ক্রমে মোট অনধিকৃত ১৫টি শ্রুতিই দৃষ্ট হয়। কার্য্যকারণে ৭+১৫=২২টি শ্রুতির গণনাই করা যাইতে পারে। শুদ্ধ ও বিকৃত মিলিয়া বারটি বাস্তব স্বর, সকলেই শ্রুতির ব্যবধানিক প্রতিফলনে ৪, ৩, ২ প্রভৃতি 'ইউনিটে' আসন লাভ করিয়াছে। শ্রুতিকে দাবার ছক মনে করিয়া সা-কে ঘুঁটি হিসাবে স্বর পরম্পরায় চালনা করিলে পনরো সংখ্যক তর-তম স্বরের আবির্ভাব সম্ভব হইলেও তাহারা বাস্তব প্রয়োগের উপযুক্ত হইবে কিনা তাহা পরীক্ষা নিরীক্ষার ব্যাপার এই পর্য্যন্তই অনুমান করা যায়। কেশপ্রমাণ ব্যবধানে সজ্জিত দ্বাদশটি স্বর লক্ষ্য করিলে শ্রুতি প্রয়োগের সাফল্য সন্দেহাতীত বলা যায় না। শ্রুতির উৎস, তার ব্যাপ্তি, তার নিবৃত্তি, কেনই বা সে সপ্ত স্বরের পরেই বন্দীত্ব স্বীকারে বাধ্য হয়; ৪, ৩, ২ প্রভৃতির সহিত ১-এর কেন উল্লেখ নাই বা শ্রুতি গণনার কেন্দ্রটিই বা কোথায় এসব তো অনুক্তই দেখা যায়।

শ্রুতি অনন্ত কিন্তু প্রমাণ কোথায়! অনন্ততা কি ২২শ সংখ্যার সূচনা করে? সুতরাং শ্রুতি রহস্য আজিও পর্য্যালোচনার অন্তর্গত বোঝা যায়। ধ্বনি বা স্বরের স্থূলতা ও সূক্ষ্মতার মধ্যে যে প্রভেদ পরিলক্ষিত হয় তাহা শ্রবণের মধ্য দিয়াও অন্তর-দর্পণে আভাসিত হয়। ক্রমিক ব্যবধানে সজ্জিত দ্বাদশ স্বর কেহই সম অবয়ব বিশিষ্ট নহে সুতরাং ইহাদের ব্যবধানিক অবস্থান, স্থূলতা ও সূক্ষ্মতা প্রভৃতি নির্ণয় করিতে মাপকাঠি (পরিমাপক) হিসাবে শ্রুতির ব্যবহার অমূলক মানিতে পারা যায় না। বাইশ সংখ্যক শ্রুতি যে, ধ্বনিদীপ্তি-রেখায় ইউনিট বাচক মাত্রা সমষ্টি নহে, তাহা আকাশ-কুসুম-বিশেষ নাও হইতে পারে। ৪, ৩, ২ প্রভৃতির গণনা যে সংখ্যা বাচক তাহাতেও সন্দেহ নাই এবং যে-কোন শ্রুতিতেই (সংখ্যার) ধ্বনি অবস্থান লইলে স্বরে পরিণত হয় কিন্তু বিশুদ্ধ সপ্তক অনুযায়ী নির্দিষ্ট স্বরের শ্রুতিচ্যুতি

হইলে স্বরটির পরিপূর্ণতা বিনষ্ট হয় এবং তাহা শ্রুতি-স্বর হিসাবে পরিবর্তিত বা রূপান্তর গ্রহণে বাধ্য হয়। তাহাদের অবস্থান স্বাভাবিক স্বরসমূহের সমপ্রকৃতিক হয় না। কোন অপ্রাকৃত স্বরের দ্বারা বিশুদ্ধ সপ্তক রচিত হয় নাই। বর্ত্তমানের প্রথম শ্রুতি বা প্রাচীনের অন্তিম শ্রুতি লইয়া কোন পরীক্ষা নিরীক্ষার প্রয়োজন না থাকিলেও, শ্রুতির গণনা প্রাচীন নিয়মে করিতে কেহই কুণ্ঠা বোধ করেন না। সুতরাং ইহাই যে প্রাচীন শ্রুতির সাফল্য, বুঝিতে কোন অসুবিধা নাই।

অনেকানেক জ্ঞানীগুণী শ্রুতি ও স্বরের মীমাংসায় আজিও গবেষণায় রত আছেন। ইঙ্গি ও আন্দোলনভিত্তিক বাধ্যতামূলক স্বরস্থাপনায় মনোমত পরিতৃপ্তি বা অনুরূপ নির্ভরযোগ্য অবলম্বন এমন কিছু পাওয়া যায় নাই যাহা, অন্তর-তারে প্রাচীন মুনি-ঋষিদিগের পন্থার সহিত একাত্ম বিবেচিত হইতে পারে। আধুনিক পণ্ডিতগণ আত্মিক উপলব্ধির বাহিরে তারের গবেষণায় বারটি স্বর বাহির করিয়াছেন কিন্তু শ্রুতির স্বরূপ প্রকাশ করেন নাই। শ্রুতির প্রমান প্রসঙ্গে এরূপ শোনা যায় "রে-কে সা করিলে 'রেগ' কী 'সারে'-এর সমান হয় ?" তাহা হইলে কী দ্বিতীয় স্বরটিতে শ্রুতির প্রয়োগ হইল না ? অবশ্য প্রশ্নকর্ত্তা শ্রুতি হিসাবে কী প্রয়োগ করিলেন জানিনা, তবে সাজান স্বর রে-কে সা করিলেন এইটুকুই বোঝা যায়। কিন্তু কাকে কী করিলে আসল সা-টিকে সা হিসাবে স্থাপনা করা যায় তাহা যখন তিনি জানেন, তখন বিনা দৃষ্টান্তে রে-কে 'সা' করা, যে-ইঙ্গিত বহন করে তাহা পরিকল্পিত, সে বিষয়ে তিনি সুনিশ্চিত থাকিতে পারেন। তাঁহার চতুর রে-টি যদি সা-ই হয় তাহা হইলে ঐ রেগ-কে 'সারে' হিসাবে অতিরিক্ত কোন 'সারে'-এর সহিত সমান বা অসমান তুলনা করা যাইতে পারে ? স্কেল, তা 'ডায়াটনিক' বা 'টেম্পার্ড' যাহাই হউক না কেন, দুই জোড়া 'সারে' কী পাশাপাশি থাকে ? সুতরাং "পরকে বুঝাতে হও জ্ঞানী কিন্তু না বুঝহ আপনি" এই প্রবাদ যে এত রূঢ় তাহা পূর্বে ভাবিতে পারি নাই।

শ্রুতি যখন স্বরের আধার এবং ষড়্জ-পঞ্চম ভাবেই যখন স্বর জ্ঞাত হওয়া যায় তখন, সা—প এই ব্যবধানের মধ্যেই নিরবয়ব ধ্বনিময় নাদের দীপ্তিটি প্রচ্ছন্ন-শ্রুতি হিসাবে বর্ত্তমান কিনা তাহা অনুসন্ধেয় বলা যায়। এই শ্রুতি আধারে ৪, ৩, ২ ইত্যাকারে ধ্বনির প্রতিফলনে শুদ্ধ ও বিকৃতভেদে দ্বাদশ স্বরের আবির্ভাব সংঘটিত হইয়াছে। অবশিষ্ট পনরো শ্রুতি সা—প ভাবের মধ্যেই সমাহিত এরূপ অনুমান করা যায়। ধ্বনি ও শ্রুতি যুগপৎ উৎপন্ন হয়। অগ্রে ধ্বনি পশ্চাৎ শ্রুতি ইহাও অস্বীকৃত হয় না। সন্ধানী মন লইয়া অনুসন্ধানে প্রবৃত্ত হইলে অতি অবশ্যই বাইশটি শ্রুতির ( ইউনিটের ) সমাধানে সাফল্য লাভ সম্ভব হইবে। তবে স্বয়ম্ভু হিসাবে সা, ম ও প-কে প্রত্যক্ষভাবে জানিতে হইবে কারণ ইহারা কাহারও দ্বারা সৃষ্ট নহে।

শুদ্ধ মধ্যম চার শ্রুতির অধিকারী হওয়া সত্ত্বেও তাহাকে অতিক্রম করিয়া তীব্র মধ্যমের অবস্থান ২২শ্ সংখ্যক শ্রুতির অনুকূলে বা প্রতি-কূলে এক বিস্ময়কর নিদর্শন। স্বয়ম্ভু অচল সা—প-এর চলনক্ষম অবস্থা, ইহাও অপর একটি বিস্ময়। মোটামুটি বোঝা যায় যে ৭ শুদ্ধ +৫ বিকৃত+১৫ শ্রুতি=২৭টি শ্রুতি হিসাব বহির্ভূত নহে। শাস্ত্রীয় ২৯শ্ সংখ্যার পরিপ্রেক্ষিতে আপাততঃ দুইটি কম হইলেও শাস্ত্রতো মিথ্যা নয়। সুতরাং ২৯শ্ স্বরের অস্তিত্ব মানিতেই হইবে। সাজান স্বর-গুলিকে সা করিয়া শ্রুতির অন্বেষণ ফলপ্রসূ হইবে না, কারণ প্রথমেই ভাবিতে হইবে যে এই স্বরগুলি কোথায় ছিল আর কিরূপে মানুষ পাইল।

গ্রাম ঃ—সঙ্গীতে প্রাকৃত সপ্ত স্বরের আবির্ভাব, আহত নাদ হইতে লব্ধ শ্রুতির ব্যাপ্তিগত পরিধির মধ্যে, ব্যবধানিক প্রক্রিয়ায় সপ্ত ধ্বনি সাত স্বরে পরিণত হইয়াছে। এই সপ্ত স্বর সমান শ্রুতির ব্যবধানে প্রতিফলিত হয়। প্রভেদ, স্থূলতা আর সূক্ষ্মতার মধ্যেই নিহিত। এই সপ্ত ধ্বনির মধ্যে প্রথম ধ্বনিটি সর্ব্বাপেক্ষা স্থূল ও সপ্তম ধ্বনিটি

সর্ব্বাপেক্ষা সূক্ষ্ম প্রকৃতি-বিশিষ্ট। ধ্বনি পরম্পরায় এই স্থূলতা ও সূক্ষ্মতা স্বরসমূহকে কেশপ্রমাণ ব্যবধানে পৃথক রাখিয়াছে। শ্রুতির ব্যাপ্তি ও সংহতিতে আবদ্ধ সপ্ত ধ্বনি লইয়াই সপ্তক বা স্কেল রচিত হইয়াছে। প্রথম স্থূল ধ্বনিটি স্বর হিসাবে ষড়জ কথিত হইয়াছে। ষড়জ স্বরসমূহের সংহতি রক্ষা করে। স্বরসংহতি রক্ষক প্রথম স্বরটি নিজ নামে গ্রাম স্থাপনা করিয়া থাকে যেমন—ষড়জগ্রাম, মধ্যমগ্রাম, গান্ধারগ্রাম ইত্যাদি।

গ্রামের অর্থ যদি বাসস্থান হয় তাহা হইলে ষড়জগ্রাম বলিতে সা-এর গ্রাম বুঝিতে হয়। এখানে ষড়জ-আশ্রিত সমুদয় স্বরই ষড়জগ্রামের অধিবাসী। গ্রামের যে কোন স্বর হইতে সাত স্বরের আরোহণ অবরোহণক্রমে মূর্চ্ছনার রচনা হয়। রাগের পরিপ্রেক্ষিতে ওড়ব ষাড়ব সম্পূর্ণ প্রভৃতি জাতির মূর্চ্ছনা হয়। মূর্চ্ছনা দুই সপ্তকব্যাপী গতি লাভ করিয়া থাকে। এই মূর্চ্ছনা স্বাভাবিক স্বরক্রমে গঠিত হয় আবার অপরাপর স্বরকে ষড়জ কল্পনা করিয়াও মূর্চ্ছনা গঠন করা যায়। কল্পিত ষড়জের আশ্রয়ে গঠিত মূর্চ্ছনায় বিশুদ্ধ সপ্তকের (স্কেল) স্বর পরিবর্ত্তিত হয়। প্রাচীনকালে পরিবর্তিত মূর্চ্ছনার দ্বারা রাগ গঠন করা হইত। পরিবর্তিত মূর্চ্ছনাই রাগমূর্তি ও মিশ্রণাদির পরিপ্রেক্ষিতে আজিও জাজ্জ্বল্যমান। প্রমান হিসাবে শুদ্ধ, শালঙ্ক ও সঙ্কীর্ণ জাতির রাগসমূহ আজিও বর্ত্তমান। বিশুদ্ধ ৪, ৩, ২ শ্রুতিজাত স্বরগুলি লইয়া 'ডায়াটনিক' স্কেল বা ভারতীয় সঙ্গীতে ইহা হইতেছে বিশুদ্ধ সপ্তক আর মূর্চ্ছনাজাত স্বর লইয়া 'টেম্পার্ড স্কেল'। ভারতীয় সঙ্গীতে ইহাকে পরিবর্তিত বা স্বরান্তরিত সপ্তক বলে। পাশ্চাত্ত্য পরিভাষা বাদ দিয়া প্রাকৃত সপ্তক ও কৃত্রিম অথবা অপ্রাকৃত সপ্তক দোষাবহ হয় কিনা তাহা শাস্ত্রজ্ঞরাই সিদ্ধান্ত লইতে পারেন। সঙ্গীত শাস্ত্রে প্রাচীন 'স্কেলের' পরিপ্রেক্ষিতে ষড়জ, মধ্যম ও গান্ধার এই তিন গ্রামের উল্লেখ পাওয়া যায়। মধ্যম ও গান্ধার গ্রামের উপলক্ষে শ্রুতিসংখ্যাগুলিও পাওয়া যায় কিন্তু উভয় প্রকার শ্রুতিতে গ্রথীত

স্বর-সপ্তক না থাকায়, ইহাদের স্বরপ্রকৃতি সবিশেষ বোঝা যায় না। মধ্যম ও গান্ধারকে প্রথম স্বর ধরিয়া সপ্তক রচিত হইলে এ-বিপত্তি দূরীভূত হয়। বর্ত্তমানকালের সঙ্গীতে মধ্যম ও গান্ধার গ্রামদ্বয়কে অবলুপ্ত বলা হয়। ইহারা যখন প্রাচীন সপ্তক (স্কেল) ছিল তখন ইহাদের অন্তর্গত স্বরগুলি, প্রচলিত ষড়জগ্রামের স্বরসমূহ হইতে নিশ্চয়ই কিছু পরিমাণে পৃথক প্রকৃতির ছিল এরূপ মানিতে হয়। ষড়জগ্রামের শুদ্ধ সাত স্বরের পরিপ্রেক্ষিতে বিলাবল রাগের দৃষ্টান্ত, স্বর-প্রকৃতি প্রকাশক তাহাতে সন্দেহ নাই কিন্তু মধ্যম বা গান্ধার গ্রামের সপক্ষে এমন কোন রাগের উল্লেখ পাওয়া যায় না যদ্দারা উভয় গ্রামের স্বর-প্রকৃতি উপলব্ধ হয়।

শাস্ত্র মাত্র বার-সংখ্যক লৌকিক ষড়জাদির কথাই বলিয়াছে কিন্তু তাহারা যে পৃথক-পৃথক গ্রাম হিসাবে একই প্রকৃতির বা অপরিবর্তিত থাকিবে কিনা তাহা সবিশেষ বোঝা যায় না। প্রসঙ্গতঃ প্রথম স্বর হিসাবে ষড়জের উল্লেখ যেমন স্বতঃসিদ্ধ, গান্ধার বা মধ্যম সম্বন্ধে সেরূপ কোন বিধিবদ্ধতা সুনির্দিষ্টরূপে পাওয়া যায় না। 'ষড়জ-পঞ্চম' ভাবের মধ্য দিয়া ষড়জগ্রামের অন্তর্গত স্বরসমূহকে জ্ঞাত হওয়া যায়। গান্ধার বা মধ্যম গ্রামের অনুকূলে এরূপ কোন ভাবাদির উল্লেখও পাওয়া যায় না। গ বা ম-কে ষড়জ কল্পনা করিলে বা সা-এর স্থানে আবদ্ধ করিলে মূর্চ্ছনারই উৎপত্তি হয়। বিশুদ্ধ সপ্তক মূর্চ্ছনা-ভিত্তিক নহে। ষড়জ কাহারও স্থান দখল করিয়া আত্মপ্রকাশ করে নাই। কাহারও স্থানে কল্পিত না হইয়া ষড়জগ্রামের স্বরগুলির আবির্ভাব স্বাধীন আত্মপ্রকাশের এক চমকপ্রদ নিদর্শন, যাহা তুলনামূলকভাবে অপর দুই গ্রামের কৃত্রিমতা প্রমাণে সমর্থ বোঝা যায়। যাহা সনাতন তাহাই স্থিতিশীল নতুবা গান্ধার বা মধ্যমগ্রাম কেন বিলুপ্ত হইবে। গ্রামের অনুকূলে স্বরসংহতি, বাদী সম্বাদীর ব্যবধানগত শ্রুতির বৈশিষ্ট্য ও দ্বাদশটি স্বরাবস্থান অবশ্য প্রয়োজনীয় কিনা তাহা গুণীজনই নির্ণয় করিতে সক্ষম। সাতটি শুদ্ধ

স্বর বলিলেও রেহাই নাই কারণ ইহাদের পরিপ্রেক্ষিতেও মতান্তর বর্ত্তমান। শুদ্ধাশুদ্ধ মেল বা স্বর প্রভৃতির পরীক্ষামূলক ব্যবস্থা কী, সে সম্বন্ধে কেহ কিছু বলেন না বরং জোর-গলায় প্রচার করা হয় "কে বলেছে আপনার স্বরগুলিই শুদ্ধ? সেগুলি যদি শুদ্ধই হয়, পেয়েছেন তো ঐতিহ্য হিসাবে, আপনি তো তৈরী করেননি—তাহ'লে সে ঐতিহ্যটা গুরুমুখী নয়তো কী?" ভরষার কথা যে শাস্ত্রীয় বিধানে শুদ্ধ সাত ও বিকৃত পাঁচ স্বরের উল্লেখ পাওয়া যায়। তবে যে পবিত্র পদাধিকার বলে এরূপ মন্তব্য করিবার সুযোগ পাওয়া যায় তাহাকে অক্ষুণ্ণ রাখিয়া দ্বিধাহীনভাবে বলা যায় যে, ইহা সঙ্গীত সমাজকেই ব্যাঙ্গ করিয়াছে। অর্থাৎ প্রচলিত কণ্ঠ নিঃসৃত হউক বা যন্ত্র নিঃসৃতই হউক শুদ্ধ হিসাবে সর্ব্বস্বীকৃত সাত স্বর—সা রে গ ম প ধ নি ইত্যাদি আজিও যেন অপরীক্ষিতই আছে অর্থাৎ সকলেই গুরুমুখ হইতেই শিখিয়াছেন। ইহারা শুদ্ধ কী অশুদ্ধ কেহ কিছুই জানেন না বা বোঝেন না। ইহা অপেক্ষাও কঠিন মন্তব্য শোনা যায় যেমন—প্রাচীনকালে কড়ি-কোমল বলিয়া কিছুই ছিল না। শুদ্ধই বিকৃত হইত এবং শাস্ত্র ইহাদের "শ্রুতিই" বলে, কড়ি-কোমল কোনওদিনই বলেনি। তবে প্রাচীনকাল, স্বর আহরণকালে কড়ি বা তীব্র মধ্যমের বিস্ময়কর আবির্ভাবে হতবাক হইয়াছিল। কার্য্যকারণে তাহাকে কোমল-মধ্যমের প্রতিষ্ঠা দিতে হয় সুতরাং মন্তব্যটি ঠিক হয় নাই। কৌতুহলীদের স্বাভাবিক ইচ্ছা হয় যে সেইটি কোন্ শুদ্ধ স্বর যাহার বা যাহাদের বিকৃতিতে শাস্ত্রীয় পাঁচটি বিকৃত শ্রুতি শুদ্ধ সপ্তকের মধ্যেই কড়ি-কোমল হিসাবে স্বরের মর্য্যাদাই লাভ করিয়াছে? শাস্ত্র স্বরকে চিনিতে বা জানিতে ষড়জ-পঞ্চম ভাবটির উল্লেখ করিরাছে আর শ্রুতি সম্বন্ধে "শ্রুতি-জাতির্ব্বচা কো বা বদিষ্যতি", এইটিই নির্ভরযোগ্য প্রমাণ রাখিয়াছে। নিম্নলিখিত উদাহরণগুলি পরীক্ষা করা যাউক—

সা রে গ ম=ন্রি সা রে গ্র, সা রে গ ম=ধ্র ন্রি সা ব্রে, সা রে গ ম=প্র ধ নি সা, সা রে গ ম=ম প ধ ন্রি, সা রে গ ম=গ্র ম প ধ্র, সা রে

গ ম—রে গ ম॑ প ইত্যাদি রূপায়ণের মধ্যেই স্বর ও শ্রুতির প্রভেদ আস্বাদ করা যাইবে। অনুমান করা যায় শ্রুতির কোন পরিবর্ত্তন নাই। স্বর পরিবর্তিত হয়, স্বরকে স্থাপনা করা যায়, স্থানান্তর করা যায় কিন্তু শ্রুতি ধরাছোঁয়া যায় না, শ্রুতির রূপান্তর নাই। এমনকি পরিবর্ত্তিত স্বর পরম্পরায়ও ইহা অভিন্নরূপেই শ্রুত হয়।

মূর্চ্ছনাক্রমে স্বরের যে তর-তম, অতি-তম প্রভৃতি অবস্থা দৃষ্ট হয় তাহাদের স্থানে, আর দ্বাদশ প্রাকৃত স্বরের স্থানে, প্রত্যক্ষ পার্থক্য বর্ত্তমান সুতরাং তর-তম প্রভৃতি শ্রুতি প্রয়োগের ক্ষেত্রে দেখিতে হইবে, যেন স্বরসংহতি বিনষ্ট না হয় বা ষড়জ পরিবর্তিত না হয়। প্রাকৃত হিসাবে দ্বাদশটি স্বর যে ছিলনা বিনা প্রমাণে তাহা কেহই বলিতে পারেন না। তবে প্রাচীনকাল বলিতে সেই অন্ধকারময় যুগে প্রবেশ করিতে হয় যেখানে, "না ছিল এসব কিছু ঘোর অন্ধকার অতি, তব ইচ্ছা হইল ভানু প্রকাশিল, জয় জয় মহিমা তোমারি"। অনুমান করা যায় যে, প্রাকৃতিক ধ্বনিসত্তার মানুষের শ্রবণ আকৃষ্ট করিয়া ধ্বনি সুষমার অন্বেষণে মানুষকে উদবুদ্ধ করিয়াছিল। হয়ত' মানুষ আকস্মিক দর্শন হিসাবে নাদব্রহ্মরূপে স্বয়ম্ভূর অস্তিত্ব উপলব্ধি করে। ধনিব্রহ্মের সামীপ্য লাভের জন্য ঐকান্তিক ও অনলস সাধনায় প্রাকৃত স্বরগুলি লাভ করিতে তাহাকে শ্রুতি-নির্ভর হইতে হয়। পরিশেষে মানব-মন বুঝিতে পারে নাদব্রহ্মের অনন্ত লীলা, তাই ধ্বনি অনন্ত, শ্রুতি অনন্ত, স্বর অনন্ত ও অপার অনন্ত এই নাদ-বিদ্যা। এই অনাদি অনন্ততার মধ্যেও একটিই ধ্বনি, একটিই শ্রুতি, একটিই স্বর অর্থাৎ একেরি বহুত্ব বা লীলা-বৈচিত্র্য।

সঙ্গীত-ঐতিহ্য গুরুমুখী তাহা কেহই অস্বীকার করেন না কিন্তু ইহা যে গবেষণামুখী নহে তাহাই বা কোন্ গুরুমুখ সপ্রমান করিতে পারে? কেহ না কেহ একজনও তো স্বরাদি আবিষ্কার করিয়াছিল তা—তিনি গুরুই হউন আর গবেষকই হউন, তাহার নির্দিষ্টতা থাকুক

বা নাই থাকুক। গুরুমুখ নিঃসৃত "সারেগামা" শিক্ষা করা আর 'সারেগামা' তৈয়ারী করা এক বস্তু নয়। স্বর লইয়া রাগ, শ্রুতি লইয়া নয় যেমন—তীব্রতম ঋষভ তীব্রতর গান্ধার ইত্যাদি স্বরনামই তাহার সাক্ষ্য বা প্রমাণ। বিশুদ্ধ শ্রুতিতে ধ্যান, মন্ত্র, স্তোত্র, প্রবন্ধ ও জপাদি প্রভৃতি রূপায়িত হইতে পারে কিন্তু স্বরের সহায়তা ব্যতিরেকে শ্রুতি প্রত্যক্ষতা দেয় না। শ্রুতি সূক্ষ্মাতিসূক্ষ্ম হইলেও ধ্বনি কোন ভগ্নাংশ বিশেষ নহে। সাত শুদ্ধ স্বরের মত অতিরিক্ত পাঁচটি বিকৃত (কোমল ও কড়ি) স্বরের বিকাশধারা সম্বন্ধে গবেষণার অবকাশ যথেষ্টই আছে। স্বরক্রম, তান ও মুর্চ্ছনাদি লইয়া যে পরিবেশ তাহাই 'স্বরমণ্ডল' কথিত হয়। গ্রাম হইতেছে মুর্চ্ছনাদির আধার।

সা রে গ ম প ধ নি=প্রাকৃত স্বর।

ন্রি সা রে গ্র ম প ধ=মূর্চ্ছনাজাত স্বর।

যাবতীয় রাগ রূপায়িত হয় প্রাকৃত স্বর সমূহকে আশ্রয় করিয়া। বাস্তব ষড়জকে আশ্রয় করিয়া রাগ রূপায়িত হয় যাহা সন্দেহাতীত বলা যায়। এখানে প্রাকৃত সা-এ কণ্ঠ স্থাপনা করিয়া উপরোক্ত প্রাকৃত ঋষভকে স্পর্শ না করিয়া নিম্নের তৃতীয় শ্রুতির সা-টিকে পরিস্ফুটিত করিতে পারা যায় কিনা তাহা পরীক্ষণীয় তবে, দুইটি সা হইবে না তাহাও লক্ষ্য রাখিতে হইবে। এইরূপে দেখা যাইবে যে ষড়জের পরিবর্ত্তন ব্যতিত শ্রুতি-স্বর রূপায়িত হয় না। প্রত্যক্ষভাবে রাগে স্বরান্তরিত বা মূর্চ্ছণাজাত শ্রুতি-স্বরগুলির প্রয়োগ সাধন হউক বা না হউক, ইহারা রাগ অবয়বে লীলায়িত হইয়াই থাকে। মাত্র সূক্ষ্মদর্শীরাই শ্রুতির লীলা দর্শন করিয়া থাকেন। শাস্ত্রে যে শ্রুতি জাতির উল্লেখ আছে তাহা অতিশয় দুর্বোধ্য। "শ্রুতিজাতির্ব্বচা কো বা বদিষ্যতি" ইহাই শাস্ত্রীয় প্রমাণ।

বর্ত্তমান রাগসঙ্গীতে আরোহী অবরোহী ও বাদী সম্বাদীই রাগ রূপায়ণে সর্বপ্রধান নির্ভরযোগ্য অবলম্বন। প্রাচীন শাস্ত্রীয় বহুবিধি এখন গৌণ, প্রয়োজন সাপেক্ষে অতিরিক্ততা অপ্রয়োজনীয়বোধে

শাস্ত্রীয় ক্রিয়াকাণ্ড এখন ব্যাকরণেই আবদ্ধ দেখা যায়। ভারতীয় সংস্কৃতির স্রষ্টা পূর্বাচার্য্যেরা তাঁহাদের কঠোর সাধনালব্ধ ঐশ্বর্য্য মানব কল্যাণেই দিয়াছেন। সেই সব নিঃস্বার্থ ত্যাগ-মহত্ত্ব এখন আত্মপ্রচারে ব্যবহৃত। বিভ্রান্তি সৃজনকারী মতবাদ ও প্রবন্ধাদি যত পরিমাণ গঠনাত্মক তাহা নানা কটাক্ষে ও বাচনভঙ্গীতেই সুপ্রকাশ। যোগ্য পাঠকেরাই নির্ণয় করিবেন উহাদের উদ্দেশ্য ও অভিলাষ।

পরিশেষে জ্ঞানী গুণী সমীপে বিনীত নিবেদন যে আমার অকিঞ্চিৎকর জ্ঞান ও যৎসামান্য অনুসন্ধান সম্বল করিয়া, ভারতীয় সঙ্গীতের দুরূহ তত্ত্ব যথা—স্বর, শ্রুতি ও গ্রামের অবতারনায় কতটুকু সমর্থ হইয়াছি, সে বিচার জ্ঞানী গুণীরাই করিবেন। ৪, ৩, ২ প্রভৃতি শ্রুতি পরিক্রমায় সপ্তস্বরের আবির্ভাব হইয়াছে কিন্তু পাঁচটি বিকৃত স্বরের উৎপত্তি কী প্রকারে হইয়াছে বা ইহারা যদি ৩, ২ বা ৪ শ্রুতিতে অবস্থিত থাকে তাহা হইলেও বিস্মিত হইতে হয় যে, সমশ্রুতি বিশিষ্ট অপরাপর শুদ্ধ স্বর সমূহের স্বাতন্ত্র্য বাঁচাইয়া নিজদিগের পৃথক অবস্থান কী প্রকারে রক্ষা করিয়াছে অর্থাৎ কেহ কাহারও দ্বারা স্পর্শিত হয় নাই। ষড়জগ্রামীন স্কেলে, টেম্পার্ড স্কেলের সুযোগ ও সুবিধামত যে-কোন স্বরকেই সা করা যাইতে পারে। অনুমান করা যায় যে ৪, ৩, ২ প্রভৃতির অনুকূলে যে-কোন ধ্বনি হইতেই সপ্ত স্বর পাওয়া যায় কারণ ভারতীয় স্বর কোন নির্দিষ্ট আন্দোলনে আবদ্ধ নহে। টেম্পার্ড স্কেলে যে কোন স্বরকেই সা মানিলে সাত স্বরের অভাব বোধ হয় না তবে, সব সা-এর আন্দোলন-সংখ্যা যে অপরিবর্ত্তিত থাকিবে এমত বোধ হয় না। ভারতীয় সপ্ত শুদ্ধ স্বরের ব্যবধানগুলির মধ্যে শ্রুতিযোগে অতিরিক্ত পাঁচটি বিকৃত স্বর স্থাপনা করিয়া শ্রুতির ব্যাপ্তিটিকে বারটি স্বরের দ্বারা পরিপূর্ণ করা হইয়াছে। বিশুদ্ধ স্কেলের সা-কে বাদ দিয়া অপর কোন স্বরকে সা করিলে শ্রুতি বেসুরা হইয়া যায়, এইজন্যই গুণান্তর-বাদ দ্বারা বারটি স্বর লইয়া

টেম্পার্ড স্কেলের রচনা যাহা আমাদের গ্রাম-কল্পনার সামিল অনুমান করা যায়। এখন এই দ্বাদশ স্বরের যে কোন স্বরকে সা করিলে শুদ্ধ ও বিকৃত স্বরের মিলিত সাহায্যে সপ্ত স্বরের অভাব হয় না। ভারতীয় সঙ্গীতে ষড়জের পরিবর্ত্তন দ্বারা যাহা হয় ইহা তাহাই সুতরাং শুদ্ধ ও বিকৃত স্বর লইয়াই টেম্পার্ড স্কেল বলাই যুক্তিযুক্ত কারণ এই স্বরগুলি মূর্চ্ছনা-জাত নহে ভ্রমবশতঃ যাহা ১৪৯পৃঃ ২১ পংক্তিতে ছাপা হইয়াছে। ভারতীয় সঙ্গীত শাস্ত্রে একটি স্থায়ী ষড়জের নিয়ন্ত্রনে আবদ্ধ যে-কোন স্বরকে কল্পিত-ষড়জ বোধে আরোহণ অবরোহণক্রমে ব্যবহার করিলে মূর্চ্ছনাজাত স্বরগুলি পাওয়া যায়। পাশ্চাত্য সঙ্গীতে মূর্চ্ছনাজাত স্বরের প্রয়োজন হয় কিনা আমার জানা নাই।

দেখা যায় 'রে গ ম ধ নি' প্রভৃতি সা ও প-এর সহিত সপ্তকে আবদ্ধ কিন্তু 'র্রে গ্র র্ম ধ্র ন্রি' প্রভৃতির সহিত পৃথক কোন সা বা প নাই। ইহাই কি বুঝিতে হইবে যেহেতু ইহারা বিকৃত স্বর সেহেতু ইহারা সা-প-হীন 'পঞ্চকে' আবদ্ধ? সা র্রে গ্র ম প ধ্র ন্রি ইত্যাদিই বা সা ও প-কে কী প্রকারে পাইল বা 'পঞ্চক' থেকে ইহাদের 'সপ্তক' প্রাপ্তিই বা কিরূপে সম্ভব হইল! রে৩, গ২, ম৪, ধ৩, নি২ এই শ্রুতিগুলির তাৎপর্য্য কী শুদ্ধ ও বিকৃত ভেদে স্বরপরম্পরায় কম-বেশী হয়? তাহা হইলে বারটি স্বরের আবির্ভাব কী একত্রে হয় নাই? প্রাচীন শুদ্ধ স্বর ও মেল হিসাবে আমরা সা রে গ্র ম প ধ ন্রি যেমন দেখি, পাশাপাশি আবার সা রে গ ম প ধ নি ইত্যাকারে নবীন শুদ্ধ স্বর ও মেল (ঠাট) দেখি। ভরষার কথা যে আমরা প্রাচীন ও নবীনের সহাবস্থান দিয়াই শুদ্ধাশুদ্ধির মীমাংসায় আত্মতুষ্টি লাভ করিয়াছি। সংশয়সঙ্কুল সঙ্গীতে স্বচ্ছ আলোকপাত জ্ঞানী ও গুণীজনই করিয়া থাকেন। নিজ ভ্রমপ্রমাদ, অজ্ঞানতা ও সংশয়াচ্ছন্ন মানসিকতা গুণীসমক্ষে নিবেদন করিলাম। প্রার্থনা জানাই যে জ্ঞানাঞ্জন শলাকার দ্বারা তাঁহারা অগণিত সঙ্গীত-পিপাসুদিগের

সহিত এই দীনহীন অকিঞ্চিৎকর লেখকের ভ্রান্তি উপেক্ষা করিয়া সত্যের আলোকপাত করিয়া ভারতীয় সঙ্গীত-সংস্কৃতির মহীমা উজ্জ্বল রাখিবেন।

**স্বর-সপ্তক** :—সাত সংখ্যক স্বর লইয়া সপ্তকের রচনা। সা হইতে নি ক্রমিক সাত স্বরের সমাবেশকে সপ্তক বলা হয়। মন্দ্র মধ্য ও তার স্থানে সপ্তক বর্ত্তমান।

**আরোহণ-অবরোহণ** :—স্বর থেকে স্বরে ওঠার নাম আরোহণ ও নামার নাম অবরোহণ। সা রে গ ম, নি ধ প ম ইত্যাদি।

**আরোহী-অবরোহী** :—রাগে ব্যবহৃত হইবে এমন স্বরগুলি যে বিধিবদ্ধ ব্যবস্থায় ওঠা ও নামার ক্রম নির্দ্দিষ্ট করে তাহাই রাগের আরোহী ও অবরোহী। আরোহী অবরোহী রাগের স্থূল কাঠামো বা রাগ-দেহ। রাগ বিশেষে ইহারা সরল, বক্র বা বহুপ্রকার বৈশিষ্ট্যযুক্ত আকার প্রকারের হয় যাহা রাগ পরম্পরায় বুঝিবার পক্ষে সুবিধাজনক। প্রায় সদৃশ রাগ সমূহের পার্থক্য প্রমাণে আরোহী অবরোহী ও বাদী সম্বাদী বিশিষ্ট ভূমিকা গ্রহণ করে। আরোহী অবরোহী রাগের স্বরূপ ও ঠাটের আভাস প্রকাশ করে। একই স্বরের কোমল ও শুদ্ধ পরের পর আরোহণে ব্যবহৃত হয় না তবে, অবরোহণে শুদ্ধ ও কোমল পর-পর ব্যবহৃত হইতে পারে। সামান্য ব্যতিক্রমও আছে।

**বর্ণ** :—গতিস্থিতি দ্বারাই রাগ রঞ্জকতা সৃজন করে। এই ক্রিয়া চার বর্ণের আশ্রয়ে পরিপূর্ণতা লাভ করে। স্বরস্থানে স্বর পুনঃপুনঃ ব্যবহৃত হইয়া স্থায়ীবর্ণ প্রকাশ করে। ক্রমঃ-উচ্চতায় স্বর পরম্পরায় আরোহণ আরোহী বর্ণের ও নিম্নক্রমে অবতরণ অবরোহী বর্ণের পরিচায়ক। উপরোক্ত তিন বর্ণের সংমিশ্রণে যে গমনাগমন তাহাকে সঞ্চারীবর্ণ বলে। রাগসঙ্গীতে চারিটি বর্ণ যথা—স্থায়ী, আরোহী, অবরোহী ও সঞ্চারীবর্ণ।

**অলংকার** :—নিয়মিত বর্ণের বিশিষ্ট রচনাকে অলংকার বলে। ইহা রাগের আভরণ বিশেষ। অলংকার রাগের শোভা বৃদ্ধি করে।

বর্ণের আশ্রয়ে অলংকরণ পরিস্ফুটিত হয়।

**আন্দোলন :**—ইহাও একপ্রকার অলংকার। স্বরভ্রষ্ট না হইয়া ঈষৎ দোলায়িত ভঙ্গিমায় ব্যবহৃত স্বর, আন্দোলন প্রকাশক। মূল স্বরটি পারিপার্শ্বিক স্বরে ঈষৎ স্পর্শাবেশ প্রতিফলিত করিয়া থাকে। আন্দোলন সমধিক বিকৃত স্বরেই দৃষ্ট হয়।

**স্পর্শ বা কন্ :**—সামান্য স্পর্শদ্বারা কোন স্বর ব্যবহৃত হইলে তাহাকে কন্ বা স্পর্শ স্বর বলা হয়। কিন্তু আরোহে বা অবরোহে নাই অথচ সামান্য আভাসে সেইরূপ কোন প্রয়োগ সাধিত হইলে তাহা 'শ্রুতি' প্রয়োগ বিবেচিত হয়। আসলে ইহা সূক্ষ্মাকারে স্বরেরই প্রয়োগ, স্বরের ভগ্নাংশ নহে।

**গ্রহ স্বর :**—যে নির্দিষ্ট স্বর হইতে রাগ আরম্ভ করা হয় তাহাকে গ্রহ স্বর বা উত্থান স্বর বলে। রাগ সঙ্গীতে বাদী ও সম্বাদী স্বর গ্রহ-স্বরের বৈশিষ্ট্য ধারণ করে।

**ন্যাস স্বর :**—রাগ রূপায়ণ কালে গায়ক যে বিশেষ স্বরে প্রয়োজনমত বিরামের ব্যবস্থা করেন তাহাই বর্ত্তমানে ন্যাস স্বর হিসাবে দেখা যায়। বাদী বা সম্বাদী স্বরেই ন্যাস দৃষ্ট হয়। ন্যাস স্থাপনায় ষড়জও প্রণিধানযোগ্য বিবেচিত হয়। কড়ি-কোমলের মধ্যবর্ত্তী বা বিকৃত স্বরের পার্শ্ববর্ত্তী স্বাভাবিক স্বর স্থিতিশীল হইয়া থাকে তবে, রাগে একাধিক ন্যাস স্বর কতটা সার্থক বোঝা যায় যখন রাগের গতিস্থিতি বাদী সম্বাদী কেন্দ্রিক হয় ও রাগরূপ অক্ষুণ্ণ রাখে।

**সঙ্গী, সঙ্গত বা সঙ্গতি :**—কোন স্বর অপর কোন স্বরের সহিত ঘনিষ্ঠবদ্ধতা দেখাইলে উভয়ে উত্তম সঙ্গতি প্রকাশ করে। এরূপ দুই স্বরের পরিপ্রেক্ষিতে 'উত্তম সঙ্গী' বা 'উত্তম সঙ্গত' লিখিত হয়।

**পকড় :**—যে অল্প সংখ্যক স্বর-সমষ্টি রাগের আভাস সূচনা করে তাহাই 'পকড়' বা রাগ পরিচায়ক বিন্যাস কথিত হয়।

**বাদী :**—রাগে যে স্বরের বহুল প্রয়োগ বা ব্যবহার হয় ও রাগ সম্বন্ধে কিছু বলে তাহাই বাদী স্বর কথিত হয়। ইহার অপর নাম

অংশ স্বর। বাদী ও সম্বাদী স্বরের ব্যবধান রক্ষা করে ৯ কিংবা ১৩ শ্রুতি। উভয়েই রাগের মধ্যে সর্বপ্রধান ও নির্ভরস্থল বিবেচিত হয়। বাদী সম্বাদী হইতেছে রাগের বিশিষ্ট পরিচয়দাতা। উভয় স্বর সা—ম বা সা—প শ্রুতি সংহতি প্রকাশ করে এইজন্য কোন অসম প্রকৃতির স্বরদ্বয়ের মধ্যে বাদী-সম্বাদী সম্পর্ক স্থাপিত হয় না। গানের স্থায়ী অংশে বাদী স্বর, স্বতঃপ্রবৃত্ত সক্রিয়তা দেখাইয়া থাকে। সঙ্গীতের যাবতীয় অলংকার গঠনে ও ধারণে বাদী সর্বোত্তম স্বর।

**সম্বাদী** ঃ—বাদীর পরেই যে স্বরটির প্রাধান্য প্রায় বাদীর সমতুল্য তাহাই সম্বাদী স্বর। রাগের অঙ্গভেদে ইহা বাদীতুল্য সক্রিয়তা দেখাইতে সমর্থ। বাদী সম্বাদী ইত্যাদি স্বর আরোহী অবরোহীর মধ্যেই অবস্থিত ও ৯ বা ১৩ শ্রুতির ব্যবধানে মধ্যসপ্তকেই আবদ্ধ। তীব্র মধ্যম স্বর বাদী বা সম্বাদী হয় না।

**অনুবাদী** ঃ—বাদী সম্বাদী বাদে অবশিষ্ট স্বরসমূহ হইতেছে অনুবাদী স্বর। ইহারা রাগের শোভা বৃদ্ধি করে ও সকলে বাদী সম্বাদীর অনুকূলে আনুগত্য দেখাইয়া থাকে।

**বিবাদী** ঃ—৯ বা ১৩ শ্রুতির ব্যবধানে বাদী সম্বাদীর অবস্থান। এই বিধান অমান্য করিয়া আরোহী অবরোহীর অন্তর্গত কোন স্বরদ্বয় যদি এই শ্রুতি সংহতি বিপর্যস্ত করে তাহা হইলে তাহাদের একটিকে বিবাদী গণ্য করিতে হয়। বিবাদী রাগের শত্রু পরিগণিত যেহেতু, ইহা রাগমূর্তির বিনাশ সাধন করে। যে স্বর বাদীর প্রতি শত্রুবৎ আচরণ করে তাহাই বিবাদী স্বর কথিত হয়। ব্যতিক্রম থাকিলেও সচরাচর রাগের মধ্যে নির্দিষ্ট কোন স্বর বিবাদী হিসাবে দেখা যায় না। রাগে যে স্বরের ব্যবহার নাই অর্থাৎ বর্জ্জিত স্বর কখন বিবাদী হয় না। রাগ বিশেষে একটি কি তুইটি ঠাট বহির্ভূত স্বর যাহারা রাগের নিয়মিত স্বরের আনুকূল্যে রূপায়িত হইবার সুযোগ লাভ করে অর্থাৎ আগন্তুক স্বর তাহারাও বাদীর শত্রুতা করিতে সমর্থ হয় না। প্রকৃত-বাদীর স্থানে রাগের অন্তর্গত অপর যে কোন একটি স্বর যদি বাদীত্ব করিতে

অগ্রসর হয় এবং প্রচলিত রাগমূর্তি যদি বিপর্যস্ত হয় তবে সেই স্বর বিবাদী গণ্য হয়। মতান্তরের পরিপ্রেক্ষিতে একই রাগে বিভিন্ন বাদী বা সম্বাদী দেখা যায়।

**আগন্তুক স্বর** :—ইহারা ঠাটের নিয়মিত স্বর নহে। পারিপার্শ্বিক রাগের পার্থক্য প্রমাণে ইহাদের কিছু ভূমিকা দৃষ্ট হয় অর্থাৎ কিছু বৈচিত্র্য দানই ইহাদের কার্য্য। রাগের অবরোহীতেই ইহারা কম-বেশী দৃষ্ট হয়।

**বক্রস্বর** :—যে স্বর সরল গতিতে ওঠা-নামা করে না তাহাকে বক্র স্বর বলে। যেমন—সা গ রে ম প, ধ ম প গ রে সা ইত্যাদি।

**বর্জ্জিত স্বর** :—রাগে ব্যবহৃত হয় না এমন স্বরকে বর্জ্জিত স্বর বলা হয়। ওড়ব ষাড়ব প্রভৃতি শ্রেণীর রাগে এই বর্জ্জিত স্বরের উল্লেখ থাকে। বর্জ্জিত স্বর ব্যবহৃত হইলে রাগের জাতির পরিবর্ত্তন হয় ও অপর কোন রাগের আবির্ভাব হয়।

**রাগ** :—স্বর, বর্ণ ও অলংকার সজ্জিত যে-ধ্বনি-সুষমা অন্তর-দর্পণে ভাবাবেশ বা রঞ্জনা সৃজন করে তাহাই 'রাগ' কথিত হয়।

**রাগের জাতি** :—পাঁচ স্বরে গঠিত রাগ 'ওড়ব', ছয় স্বরে 'ষাড়ব' ও সাত স্বরে সম্পূর্ণ জাতির রাগ হয়। ওড়ব, ষাড়ব ও সম্পূর্ণ অবিমিশ্র-রূপে রাগের তিনটি জাতি। পরস্পরের মিশ্রণে যেমন—ওড়ব + ষাড়ব, ওড়ব + সম্পূর্ণ, ষাড়ব + ওড়ব, ষাড়ব + সম্পূর্ণ, সম্পূর্ণ + ওড়ব, সম্পূর্ণ + ষাড়ব ইত্যাকারে নয় প্রকার জাতির রাগ হয়।

**রাগ অঙ্গ** :—সপ্তকের সাতটি স্বরকে দুই অংশে ভাগ করিলে মধ্যস্থানটি 'মধ্যম' অধিকার করে। মধ্যমের উভয় পার্শ্বে পূর্ব্বাঙ্গ ও উত্তরাঙ্গ হিসাবে দুইটি অঙ্গের উৎপত্তি হয়। পূর্বাঙ্গে তিনটি স্বর সা রে গ ও উত্তরাঙ্গে তিনটি স্বর প ধ নি। ইহারা পূর্ব্বাঙ্গের ও উত্তরাঙ্গের স্বর হিসাবে নির্দিষ্ট। এই দুই অঙ্গের সংযোজক হিসাবে 'ম' উভয় অঙ্গের স্বর হিসাবে নির্দিষ্ট। পূর্ব্বাঙ্গের স্বর রাগে বাদী হইলে রাগ অবয়বের প্রতিফলন মন্দ্রস্থানে যেমন প্রাধান্য স্থাপন

করে, উত্তরাঙ্গের স্বর রাগে বাদী হইলে রাগের প্রতিফলন তদ্রূপ তারস্থানে প্রাধান্য বিস্তার করে। রাগের বিচরণক্ষেত্র বা এই স্থান-মাহাত্ম্যই হইতেছে পূর্ব্বাঙ্গ আর উত্তরাঙ্গ রাগের প্রভেদ ও লক্ষণ যেমন—বেহাগ ও তিলং, ছায়ানট ও হাম্বীর, দেশ ও জয়জয়ন্তী, ভৈরব ও রামকেলী, দরবারী ও আড়ানা, পুরিয়া ও মারবা ইত্যাদি। মধ্যম-বাদী রাগ কেহ মন্দ্রস্থানে কেহ তারস্থানে অঙ্গ-তাৎপর্য্য প্রকট করে যেমন—মালকোশ ও বাহার, বাগেশ্রী ও শ্রীরঞ্জনী ইত্যাদি। স্বর ও শ্রুতির দৃষ্টিতে সা রে গ (ম) প ধ নি এই অঙ্গ বিভাগ যথেষ্ট যুক্তিপূর্ণ বলা যায়। অন্য প্রকারে আটটি স্বর লইয়া আরও অঙ্গ বিভাগ দেখা যায় যেমন সা—প ও ম—র্সা এবং সা—ম ও প—র্সা ইত্যাদি। পূর্ব অঙ্গ আর উত্তর অঙ্গের যুক্তিযুক্ততার প্রয়োজন সবিশেষ না থাকিলেও ইহা সঠিক যে, বিশুদ্ধ সপ্ত স্বর একই প্রকারে শ্রুতি-আধারে গ্রথীত নহে। আরোহণ অবরোহণক্রমের অনিবার্য্য বাধ্যবাধকতাই দুই অঙ্গের কারণ-স্বরূপ বলা যায় এবং মধ্যম-ই তাহার পরিপ্রেক্ষিতে বিজ্ঞান ও দর্শন-ভিত্তিক প্রমাণ। (প্রচারে দিন বারটা হইতে রাত বার ঘটিকার মধ্যে গেয় সমুদয় রাগ পূর্বাঙ্গের আর রাত বারটা হইতে দিন বার ঘটিকার মধ্যে গেয় সকল রাগই উত্তরাঙ্গের বলা হয়)।

**শুদ্ধ রাগ** ঃ—অমিশ্র রাগকে শুদ্ধ রাগ বলে। কাফি, ভৈরবী ও ভৈরব ইত্যাদি।

**শালঙ্ক রাগ** ঃ—দুইটি রাগের মিশ্রণে গঠিত রাগকে ছায়ালগ্ বা শালঙ্ক জাতির রাগ বলে। বাহার-ভৈরব, মেঘমল্লার, জয়ন্ত-বাহার, বসন্ত-বাহার ইত্যাদি।

**সঙ্কীর্ণ রাগ** ঃ—দুইটির অধিক মিশ্রণজাত রাগকে সঙ্কীর্ণ রাগ বলে। যেমন তিলক-কামোদ, পট্‌দীপ ইত্যাদি।

**মহাসঙ্কীর্ণ রাগ** ঃ—অনেকানেক রাগের মিশ্রণে গঠিত হয়। খট্, সাগর, রাগমালা ইত্যাদি। সাধারণভাবে রাগাদির মিশ্রণেই রাগ উৎপন্ন হইয়া থাকে।

**ছুট্ঃ**—লঙ্ঘন দ্বারা এক স্বর হইতে অপর স্বরে গমন বুঝায়।

**মীড়ঃ**—আরোহণ বা অবরোহণক্রমে স্বর হইতে স্বরান্তরে একটানে গড়িয়ে বা বুলিয়ে যাওয়াকে মীড় বলে।

**গমকঃ**—আন্দোলনে গমক উৎপন্ন হয়। রাগের বিশিষ্ট স্বর হইতে আন্দোলন দ্বারা ধ্বনিকে উর্দ্ধপথে কোন মুখ্য স্বরে সংযোজন করাকেই 'গমক' বলা হয়। ইহারা সকলেই রাগের অলংকার বিশেষ।

**মূর্চ্ছনাঃ**—স্বর সমূহের জন্যই গ্রামের উদ্ভব। গ্রামস্থ স্বরের আরোহণ অবরোহণক্রমকে মূর্চ্ছনা বলে। ষড়্‌জগ্রামের মূর্চ্ছনা—সা রে গ ম প ধ নি, নি ধ প ম গ রে সা। নি্ সা রে গ ম প ধ, ধ প ম গ রে সা নি্ ইত্যাদি। সপ্তকের যে কোন স্বর হইতে সাতস্বরের আরোহণ অবরোহণক্রমে মূর্চ্ছনার গঠন হয়। গ্রাম হইতেছে মূর্চ্ছনা ও তান প্রভৃতির আধার। এক সপ্তকে সাত-সংখ্যক মূর্চ্ছনার গঠন হয়। তান স্বর ভিত্তিক। মূর্চ্ছনা স্বর ও শ্রুতিভিত্তিক।

**তানঃ**—রাগের আরোহী অবরোহীর নিয়মাধীনে বিভিন্ন বর্ণের আশ্রয়ে যে অলংকারিক স্বর-বিস্তার তাহাই 'তান'। সরলতান ও কূটতান তানের প্রকারভেদ। ধ্রুপদের আলাপ রীতির অনুসরণে শুধু আকার ও বাণী সহযোগে যে স্বর-রচনা তাহাই খেয়াল সঙ্গীতের 'তান'। আলাপ বিনা তালে কতকগুলি অর্থহীন ধ্বনির দ্বারা রূপায়িত হয়। আলাপ ও তানের মধ্যে উপকরণ ও ভঙ্গীমার পার্থক্য দৃষ্ট হয়। ধ্রুপদ, খেয়াল ইত্যাদি কেহই কোন রাগ নয়, মাত্র বিভিন্ন 'ঢং' বা 'চাল' (স্টাইল), নামের অনুকূলে সাক্ষ্য দেয়। খেয়ালে তান-বিস্তার লয়বদ্ধ হইয়া থাকে।

**আলাপঃ**—নোম্ তোম্, রয়নানুম্, রয়নুম্ ইত্যাদি ধ্বনি যোগে রাগের বাদী সম্বাদী গ্রহ ন্যাস ছুট্ মীড় গমক প্রভৃতি অলংকার সহযোগে বিভিন্ন গতি ও ছন্দ অনুসরণে স্থায়ী অন্তরা সঞ্চারী আভোগ প্রভৃতি রাগ-তুকের বিকাশন রীতিকে আলাপ বলে। ধ্রুপদ গানে আলাপ মুখ্য স্থান অধিকার করে। আলাপে তালের প্রচলন দেখা

যায় না বা সামান্যভাবে দৃষ্ট হয়।

**আশ্রয় রাগ** :—ঠাট বাচক রাগ সমূহকে আশ্রয়-রাগ বলে।

**জন্য রাগ** :—আশ্রয় রাগের বা ঠাটের আভাস সূচক যাবতীয় রাগকে 'জন্য' রাগ বলে। স্বর ঠাটের পরিচয়দাতা। ঠাট জন্য রাগের স্বরের আধার। যাবতীয় স্বরের আধার হইতেছে 'শ্রুতি'।

**সন্ধিপ্রকাশ রাগ** :—দিন ও রাত্রির আবির্ভাব-তিরোভাবের ক্ষণকে সন্ধিক্ষণ বলে। এই সময়-সূচক-রাগ-সমূহ কোমল রে ও শুদ্ধ গ স্বর ব্যবহার করে। এই সব রাগগুলিকে সন্ধিপ্রকাশক রাগ বলে।

**ধ্রুপদ গান** :—এই গান চারিটি তুকে আবদ্ধ—স্থায়ী, অন্তরা, সঞ্চারী, আভোগ প্রভৃতি। বহু ধ্রুপদগান দুই তুকেও রচিত দেখা যায়। ধ্রুপদে আলাপ মুখ্যস্থান অধিকার করে। বাঁট-বাঁটোয়ারা, গুরুগম্ভীর চাল্ ও পাখোয়াজের সঙ্গত প্রভৃতি ধ্রুপদ গানের বৈশিষ্ট্য প্রকাশ করে। চৌতাল, সুরফাঁক, ঝাঁপ ও ধীমা-ত্রিতাল প্রভৃতি প্রচলিত তাল এবং দোললীলা বিষয়ক গান ধামার তালে গাওয়া হয় বলিয়া ধামারগান ধ্রুপদ অঙ্গের গান হিসাবে ধ্রুপদ-ধামার কথাটি প্রচলিত। ধ্রুপদ গানের সঙ্গত পাখোয়াজ দ্বারা হইয়া থাকে।

**খেয়াল গান** :—বেশীর ভাগ গান দুই তুকে, স্থায়ী ও অন্তরা লইয়া রচিত। খেয়াল গানে তান-বিস্তার, গায়কী প্রভৃতি প্রধান বিবেচিত হয়। সুগায়কীই খেয়ালের শ্রেষ্ঠ নিদর্শন। একতাল, আদ্ধা, যৎ, ত্রিতাল, ঝুমরা প্রভৃতি সবিশেষ প্রচলিত তাল। তবলা-সঙ্গত ইহার বৈশিষ্ট্য।

**লক্ষণ গীত** :—স্থায়ী অন্তরার সমন্বয়ে রাগের জাতি, বাদী, সম্বাদী সময়, ঠাট প্রভৃতি লক্ষণগুলির পরিচয়-দাতারূপে যে গান রাগাশ্রয়ে গীত হয় তাহাকেই 'লক্ষণগীত' বলে।

**স্বরমালিকা** :—স্থায়ী অন্তরা তালে আবদ্ধ করিয়া মাত্র স্বরের দ্বারা যে রাগ রচনা করা হয় তাহাকে 'স্বরমালিকা' বা সরগম-গীত বলে।

**তারানা বা তেলেনাঃ**—তা দারে দানি দীম্ তানা নানা না ইত্যাকার বাণী, কিছু মৃদঙ্গ বা তবলার বোল, কিছু সরগম্ প্রভৃতির সমন্বয়ে রচনাটিকে স্থায়ী অন্তরা ও তালে আবদ্ধ করিলে তাহা তেলেনা কথিত হয়। রাগের শেষে তারানা গাহিতে হয়। তারানা রাগ মাধ্যমে গীত হয়। বর্ত্তমানে তারানার পরিবর্তে দ্রুত লয়ের ছোট ছোট গান প্রচলিত দেখা যায়।

**লয়-মাত্রা-তাল ঃ**--লয়ের অর্থ হইতেছে গতি। লয় তিন প্রকার বিলম্বিত, মধ্য ও দ্রুত। লয়ের কালপরিমাণ নিরূপিত হয় মাত্রা-সংখ্যার দ্বারা। এই মাত্রা লয়কে নিয়ন্ত্রন করে বিভিন্ন তালের পরিপ্রেক্ষিতে। মাত্রা-সমষ্টি লয়কে সমান বা অসমান ভাবে বিভাগ করিলেই বিভিন্ন তাল ছন্দায়িত ও আবর্ত্তিত হয়। বিভাগগুলি আঘাত ও অনাঘাতের দ্বারাই ছন্দ ও তাল-সংখ্যা ব্যক্ত করে। আঘাতের সংখ্যানুপাতে তালের সংখ্যা, অনাঘাতের সংখ্যানুপাতে ফাঁকের সংখ্যা অর্থাৎ খালির সংখ্যা নিরূপিত হয়। পরিমিত লয় ছাড়া অতি-বিলম্বিত বা অতি-দ্রুত লয় ছন্দের পতন ঘটায়।

**অল্পত্ব ঃ**—রাগের আরোহী ও অবরোহীতে প্রবল, দুর্বল, অতি দুর্বল, স্পর্শস্বর, ঠাট বহির্ভূত স্বর, আংশিক বর্জ্জিত প্রভৃতি স্বরের সহাবস্থান দেখা যায়। অল্পত্ব কথার অর্থ হইতেছে কম। এই অল্পত্ব-বিধি সম্পর্কে সচেতনতা না থাকিলে দুর্বল প্রবলের ভেদ থাকে না। অল্পত্ব প্রয়োগ দ্বারা দুর্বল প্রকৃতির স্বরের স্বাভাবিকতা রক্ষিত হয়। লঙ্ঘন ও অনভ্যাস এই দুই প্রকারে অল্পত্বের প্রয়োগ করা যায়। আংশিক বর্জ্জিত স্বরকে অল্পত্ব দিয়া বর্জ্জন ব্যবস্থাকে অক্ষুণ্ণ রাখা হইতেছে—লঙ্ঘন অল্পত্ব সূচক যেমন সা রে ম প ধ র্সা—র্সা নি ধ প ম গ রে সা। এখানে আরোহণে বর্জ্জিত গ ও নি-কে অল্প পরিমাণে আরোহীতে ব্যবহার করা যায় যেমন—সা রে গরে ম প ধ নিধ র্সা। ইহাই হইল 'লঙ্ঘন-মূলক অল্পত্ব'। দুর্বল ও স্পর্শস্বর সাধারণভাবে অনভ্যাস-অল্পত্ব লাভ করিয়া থাকে যেমন—

কল্যাণের মধ্যম ও নিষাদ, বেহাগের ঋষভ ধৈবত, কামোদের তীব্র মধ্যম নিষাদ, ছায়ানটের তীব্র মধ্যম ইত্যাদি। ইহাদের স্পর্শও দেওয়া যায় আবার বর্জ্জনও করা যায়, তবে জাতি বৈশিষ্ট্যও রক্ষণীয়। অল্পত্ব রাগের গৌণ স্বরেই প্রযুক্ত হয়।

**বহুত্ব** :—বহুত্ব অর্থে স্বরের বেশী ব্যবহার বোঝায়। রাগের মুখ্য স্বরগুলিরই বেশী ব্যবহার হয়। অলঙ্ঘন অর্থাৎ বর্জ্জন না করিয়া, এবং অভ্যাস অর্থাৎ স্বরের পুনঃ পুনঃ ব্যবহার ও উপযুক্ত স্বরে ন্যাসাদির স্থাপনা, এই দুই প্রকারে বহুত্ব বিধির প্রয়োগ হইয়া থাকে। মীড়, গমক, ছুট্ ও স্বর-সঙ্গতির ক্ষেত্রে অলঙ্ঘন-বহুত্ব সবিশেষ কার্য্যকরী হয়। ঠাট-বোধক স্বর, অলঙ্ঘন বহুত্ব পাইয়া থাকে যেমন ছায়ানটের মধ্যম, দরবারীর গান্ধার, ধৈবত ও নিষাদ, মিঁয়া মল্লারের নিষাদ গান্ধার, শাহানার গান্ধার নিষাদ এবং দুর্গার ধৈবত প্রভৃতি। ইহারা অবশ্য প্রয়োজনীয় স্বর হওয়ায় অলঙ্ঘন-বহুত্ব পাইয়া থাকে। অভ্যাস বহুত্বের অধিকারী হয় বাদী, সম্বাদী ও ন্যাস গ্রহণকারী স্বর সমূহ। রাগ গঠনে, ভাবমূর্ত্তির স্পষ্টিকরণে ও নানাবিধ অলংকার সৃজনে বাদী ও সম্বাদী স্বাধীন ও স্ববশ। ইহাদের অভ্যাসমূলক বহুত্ব যথেচ্ছ দেওয়া যায়। প্রকৃতপক্ষে আরোহী অবরোহী ও বাদী সম্বাদীই হইতেছে রাগের বিশিষ্ট পরিচয়দাতা। ইহাদের আশ্রয়েই রাগ মূর্ত্ত হয়। ইহাদের যথাযথ ব্যবহারই যথেষ্ট, ইতরবিশেষ প্রয়োগ কৌশলে কিছু যায় আসে না। অল্পত্ব বহুত্ব থাকিতেও দেখা যায় যে সমুদয় স্বরের সংহতি রক্ষক একমাত্র ষড়জ প্রয়োগাতীত অবস্থায়ও স্ব-প্রাধান্যে সর্ব রাগে দেদীপ্যমান। ভাবগ্রাহী গুণী রাগের ভাবমূর্ত্তির আস্বাদনে দেখেন—যে-প্রদীপ্ত সংহত প্রতিফলন রাগের ক্রমঃ আরোহণে ভাস্বর হইয়া ওঠে, ললিত কলার লালিত্য-সুষমায় অবরোহণক্রমে তাহাই আবার অমৃত-ধারায় ফিরিয়া আসে। লঙ্ঘন, অলঙ্ঘন, অভ্যাস, অনভ্যাস প্রভৃতি প্রাচীন জটিলতাকে পরিহার করিয়া, প্রবল, দুর্বল স্পর্শ বক্র প্রভৃতির দ্বারা সঙ্গীত যথেষ্ট স্বচ্ছ, সুসংস্কৃত ও বোধগম্য হয়।

সুতরাং সঙ্গীতের পক্ষে জটিলতা ও দুর্ব্বোধ্যতা হইতে বিমুক্ত হওয়া উচিত বোধ হইতে পারে। পরিপূর্ণ দার্শনিক ও বৈজ্ঞানিক ভিত্তিতে প্রতিষ্ঠিত ভারতীয় সঙ্গীত। প্রয়োজন সংস্কার-মুক্তি, অন্তরদর্শন ও সত্য-সাক্ষাৎকার নতুবা এই মহান্ সংস্কৃতি রক্ষা পাইবে না। মত ও পথের আবর্ত্তে, সঙ্গীতের মর্য্যাদাহানি না করিয়া মতলক্ষ্যে পৌঁছান যায় কিনা তাহাই হইতেছে আসল সঙ্গীত চিন্তা। ব্যবহারিক ও আধ্যাত্মিক উভয়ই ইহার লক্ষ্য। মৎলিখিত সঙ্গীত অনুসন্ধিৎসা পুস্তকে আরোহী-অবরোহী-ঠাট অধ্যায়ে স্বরাদির ব্যবহার সম্বন্ধে বহু উদাহরণ ও তথ্যবহুল আলোচনা করা হইয়াছে। ঐ পুস্তক পাঠে সঙ্গীত সম্বন্ধে একটা স্বচ্ছ ধারণা গঠিত হইবে তাহাতে কোন সংশয় নাই।

**অবির্ভাব-তিরোভাব** :—আবির্ভাব বলিতে রাগসত্ত্বার বা রাগ-মূর্তির অধিষ্ঠান বা প্রতিষ্ঠা বুঝায়। রাগের বিধিবদ্ধ আরোহণ অবরোহণক্রমে, বাদী সম্বাদীর সম্যক প্রতিফলনে ও সুগায়কীর মাধ্যমে শিল্পী যখন রাগের প্রাণ প্রতিষ্ঠায় সক্ষম হন, তখনই রাগের প্রত্যক্ষ আবির্ভাব সজ্ঘটিত হয়। রাগমূর্তির প্রতিষ্ঠা আরোহণ অবরোহণক্রমে বাদী-সম্বাদীজাত মূর্চ্ছানাক্রমেই পরিস্ফুট হয় কিন্তু স্থূল স্বরগুলিকে উপেক্ষা করিয়া ইহাদের অন্তর্নিহিত সূক্ষ্ম স্বরগুলির আস্বাদ করা সাধারণভাবে দুরূহ বলা যায়, কারণ ইহা অন্তরদর্শনের ব্যাপার। রাগ পরম্পরায় দ্বাদশ সংখ্যক স্বর শুদ্ধ ও বিকৃত ভেদে কম-বেশী পরিমাণে প্রায় সকল রাগেই অপরিবর্তিতরূপে বর্ত্তমান। রাগ রূপায়ণে স্বরের আংশিক-আংশিক বিন্যাস পারিপার্শ্বিক বা নিকটতম রাগের পরি-প্রেক্ষিতে সমপ্রকার বোধ হয়। অর্থাৎ কোন রাগে স্বল্পসংখ্যক স্বরের টুকরা-টুকরা বিন্যাসগুলি যে পর্যন্ত বাদী বা সম্বাদীকেন্দ্রিক না হয় ততক্ষণ সদৃশ রাগের পরিপ্রেক্ষিতে সেগুলি শ্রোতার মনে একপ্রকার সংশয় জাগায়। কার্য্যকারণে এরূপ সংশয়, প্রকৃত রাগের ক্ষণিক-অন্তর্ধান সূচনা করে। ইহাই হইতেছে রাগের তিরোভাব।

তবে রাগ ভ্রষ্ট করিয়া পুনরায় সুষ্ঠু বিন্যাসের মাধ্যমে রাগের পুনরাবির্ভাব সৃজন দ্বারা মনে করা যায় যে এই রসভঙ্গ দ্বারা মনোরঞ্জনের খোরাক আরও উন্নত হয়। এরূপ স্বেচ্ছাকৃত তিরোভাব প্রদর্শন সঙ্গীত ব্যাকরণ সম্মত কিনা তাহা শাস্ত্রজ্ঞরাই বলিতে পারেন তবে, অনিচ্ছাকৃত বিচ্যুতি বা পথ-ভ্রষ্টতা মানাইয়া লওয়া সমঝদারের পক্ষে অসুবিধার নহে। সবিশেষ অভিজ্ঞ না হইলে তিরোভাব হাস্যকর প্রদর্শন হইয়া যায়। অমুক স্বর কিছু উঁচু বা কিছু নিচু হইবে এরূপ শিক্ষা করা যায় তবে, কেশপ্রমাণ ব্যবধানে সজ্জিত দ্বাদশ স্বাভাবিক স্বরগুলির মধ্যে এইরূপ উঁচু বা নিচু প্রকৃতির অতিরিক্ত সংখ্যক কোন স্বরের স্থান-সংস্থান হয় কিনা তাহা পরীক্ষামূলক বিবেচনা করা উচিত বোধ হইতে পারে। আবির্ভাব তিরোভাবের সাপেক্ষে সম প্রকৃতির রাগের পার্থক্যসাধক প্রক্রিয়াটি সম্যক জ্ঞাত হইলে সাদৃশ্য সম্বন্ধে অহেতুক সংশয় অনেক পরিমাণে প্রশমিত হইতে পারে। কারণ, 'সারেগামা' তো রাগ-পরম্পরায় পৃথক পৃথক হয় না। তাহা হইলে রাগের পার্থক্য কাহাতে নির্ভর করে তাহাই বুঝিতে হয়। দেখা গেল কোন রাগে গায়ক 'ধ্ সা রে গ্ রে সা' এই চারিটি স্বর লইয়াই নানাবিধ কৌশল রচনা করিতেছেন। ঘোষণা অনুযায়ী শ্রোতৃমণ্ডলী আভোগী রাগের আস্বাদ করিতেছেন। ঠিক ইহার পরে অপর গায়ক ওই 'ধ্ সা রে গ্ রে সা' ইত্যাদি নানাভাবে সাজাইয়া রঞ্জনী রাগের স্বরূপ ব্যক্ত করিলেন। পরে আবার কোন গায়ক 'ধ্ সা রে গ্ রে সা' এর দ্বারা শিবরঞ্জনী বা রাজশ্রী রাগ গাহিলেন। এখন এই চার রাগের নাম যেমন পৃথক, সেই পৃথকতার আস্বাদ কী ওই ধ্ সা রে গ্ রে সা' প্রভৃতি স্বরগুলি ব্যক্ত করিতে পারে? তাহা হইলে রাগের পৃথক পৃথক আবির্ভাব কী প্রকারে হয় বা তিরোভাবই কী প্রকারে বুঝা যায় তাহাও একটা খুব বড় সমস্যা। সুতরাং পরিপূর্ণ আরোহী অবরোহী ও বাদী সম্বাদীর সক্রিয় প্রতিফলন ব্যতিরেকে রাগের পৃথক পৃথক ভাবমূর্তির আস্বাদন হয় না। অতএব

সমপ্রকার স্বরের টুকরা টুকরা বিন্যাসে সমপ্রকৃতির রাগের ছায়া আসিলেই রাগের তিরোভাব সূচিত হয় কিনা তাহার যৌক্তিকতা উপরোক্ত রাগগুলিই স্পষ্ট বলিতে পারে।

সমপ্রকার আরোহী অবরোহী হইলে যেমন বাদী সম্বাদীর বিভিন্নতা দৃষ্ট হয়, তদ্রুপ সমপ্রকার বাদী সম্বাদী হইলেও আরোহী অবরোহীর বিভিন্নতা দেখা যায়। সা ধ্ — ন্‌ি রে — এর মধ্যে জয়জয়ন্তীর বৈশিষ্ট্যই যে পাওয়া যায় আর কাফির বা হাম্মীরের আভাস যে পাওয়া যায় না তাহা নিশ্চিত বলা যায় না। কিন্তু জয়জয়ন্তীর মত ধ্ ন্‌ি রে— কেন যে দেশ রাগে ব্যবহৃত হয় না তাহা মনে হয় এক প্রকার পক্ষপাতমূলক ব্যবস্থা। উভয় রাগই যখন আরোহণে তীব্র নি ও অবরোহণে কোমল ন্‌ি ব্যবহার করে তখন এ-বৈষম্যের প্রকৃত কারণ অবশ্যই অনুসন্ধেয় বলা যায়। রাগের আভাস যে পকড়েই থাকে এবং পকড়ের সর্ববাদীসম্মত নির্দিষ্টতা কিছু আছে কিনা তাহা বোঝা যায় না সুতরাং দেখা যায় যে দুইটি বা তিনটি স্বর প্রয়োগে গায়ক সময় ও সংস্কারের অনুকূলে রাগের আভাস প্রকট করিয়া থাকেন। সুতরাং বোঝা যায় যে কয়েকটি স্বর সমপ্রকার হইলেই হইবে না, মাত্র স্বরের অপব্যবহার বা অপপ্রয়োগই হইতেছে তিরোভাবের বা সদৃশবোধের কারণ। ক্ষেত্রবিশেষে অনুপযুক্ত ন্যাসের বাহুল্যও এ-ব্যাপারে অনেক পরিমাণে দায়ী দেখা যায়।

## রাগ সোহিনী

ইহা মারবা ঠাটের রাগ, জাতি ওড়ব-ষাড়ব। আরোহণে ঋষভ পঞ্চম ও অবরোহণে পঞ্চম বর্জ্জিত। কোমল ঋষভ, তীব্র মধ্যম ও অবশিষ্ট স্বর শুদ্ধ। বাদী নিষাদ, সম্বাদী গান্ধার, ভৈরব ও সারং-এর মিশ্রণজাত উত্তরাঙ্গ রাগ। সময় রাত তৃতীয় প্রহর। (প্রচারে বাদী ধৈবত ও সম্বাদী গান্ধার) সদৃশ রাগ পুরিয়া, মারবা ও ফুলশ্রী প্রভৃতি। রাগ পরিচায়ক বিন্যাস—নি র্সা র্রে র্সা, নি ধ নি—, র্সা র্রে র্সা—

আরোহী—সা গ র্ম ধ নি র্সা। অবরোহী—র্সা নি ধ র্ম গ রে সা

সোহিনী—ত্রিতাল (মধ্যলয়)

নিশি যে পোহায়ে যায় সখীরে কত আশে সাজা ফুলে বেণী বাঁধা
এলোনা এলোনা শ্যাম কুঞ্জে তুলিতে। গুমরি কাঁদে হিয়া নহে সে দরদী রে॥

স্থায়া

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| নি | র্সা | নি | ধ | র্ম | গ | র্ম | ধ | নি | — | — | — | র্সা | র্রে | র্সা | — |
| নি | শি | যে | ऽ | পো | ऽ | হা | য়ে | যায় | ऽ | ऽ | ऽ | স | খী | রে | ऽ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |
| নি | র্সা | নি | ধ | র্ম | গ | রে | সা | নি | সা | গ | গ | র্মধ | নিসা | সারে | সা |
| এ | লো | না | এ | লো | না | শা | ম্ | কু | ন্ | জে | তু | লিऽ | ऽऽ | ऽऽ | তে |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

অন্তরা

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ | র্ম | ধ | নি | র্সা | র্রে | র্সা | — | নি | র্সা | নি | ধ | র্মধ | নিসা | নি | — |
| ক | ত | আ | শে | সা | ऽ | জা | ऽ | ফু | লে | বে | ণী | বাঁऽ | ऽऽ | ধা | ऽ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

| | | | |
|---|---|---|---|
| নি সা গ গ | মঁ গ রে সা | নি সা নিধ মগ | ম ধ নি — |
| গু ম রি কাঁ | দে ऽ হি য়া | ন হে সেऽ দऽ | র দী রে ऽ |
| ০ | ৩ | × | ২ |

স্বর বিস্তার

১। গ—মধ নি—, সা রে নি সা—, নিধ নি— ধম গ—, মগ রে সা—

২। নি সা গ—, মগ রে সা—, গ—মধ নি—, মধ নিসা রে নি সা—, নিধ মগ রে সা—

৩। সাগ মগ রে সা—, মধ নিসা নিধ ম গ—, মধ নিসা রে—সা—, ধনি সারে সাগ রে সা—, মধ নি- , সাগ মগ রে সা—, নিধ মগ রে সা—

৪। মগ রেসা নিসা গ—, নিধ মগ মধ নি—, মঁগ রেসা নিসা গ—, নিসা রে নি সা—সা—, গম গ, মধ ম, ধনি ধ, নিসা নি, সারে সা—, মঁগ রেসা নিধ মগ রেসা, গ মধ নি—, সা রে নি সা-

তান

১। গম ধনি সারে সানি ধম গরে সানি সাসা নিশি
×

২। নিসা গরে সানি মধ নিসা নিধ মগ রেসা
×

৩। সাসা গগ মঁমঁ ধধ নিনি র্সার্সা গঁমঁ গরেঁ র্সানি ধমঁ গরেঁ সাসা

৩

৪। র্সাগঁ মঁগঁ মঁগঁ রেঁসা নির্সা রেঁর্সা রেঁর্সা নিধ মঁধ নিধ নিধ মঁগ

০

সাগ মঁগ মঁগ রেঁসা

### উপজ

| নির্সা | নিধ | মঁগ | মঁধ | নি | র্সারেঁ | র্সারেঁ | নির্সা | নিধ | মঁগ | রেঁসা |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| নিশি | যেঽ | পোঽ | হায়ে | যায়্ | সখী | রেঽ | এলো | নাএ | লোনা | শ্যাম্ |

×

| ন়িসা | গগ | মঁধ | নিসা | র্সার্সা | [ নির্সা | নিধ | মঁগ | মঁধ ] | নি | — |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কুন্ | জেদ্ | লিঽ | তেঽ | সখী | [ নিশি | যেঽ | পোঽ | হায়ে ] | যায়্ | ঽ |

### সোহিনী—একতাল (বিলম্বিত)

জাগী রে ময়েঁ জাগী ম্যায়তো আবন কী আশ নহী রে
তুমরো কারণ সগরী রজনী। নিরাশ ভয়ী ম্যায়তো সজনী॥

### স্থায়ী

| নির্সারেঁ র্সা | নিধ মঁধ | নি — | নির্সারেঁ র্সা | নির্সা নিধ | মঁধ নি |
|---|---|---|---|---|---|
| জাঽঽ গী | রেঽ ময়েঁ | জা ঽ | ঽঽঽ গী | ময়ে ঽঽ | ঽঽ তো |
| ৩ | ৪ | × | ০ | ২ | ০ |

| নির্সা নিধ | মঁগ রেঁসা | ন়িসা গ | — মঁধ | নি — | র্সারেঁ র্সা |
|---|---|---|---|---|---|
| তুম রোঽ | কাঽ রণ | সগ রী | ঽ রঽ | জ ঽ | ঽঽ নী |
| ৩ | ৪ | × | ০ | ২ | ০ |

## অন্তরা

| | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মঁমঁ | গগ | মঁধ | নিরেঁ | সাঁ | সাঁ | নিসাঁ | নিধ | মঁধ | নি | সাঁসাঁরেঁ | সাঁ |
| আS | বন | কীS | SS | আ | শ | নS | SS | হীS | S | SSS | রে |
| ৩ | | ৪ | | × | | ০ | | ২ | | ০ | |
| নিসাঁ | গঁ | গঁ | মঁগঁ | রেঁ | সাঁসাঁ | নিসাঁ | নিধ | মঁধ | নি | সাঁরেঁ | সাঁ |
| নিS | রা | শ | Sভ | য়ী | অব | ময়ে | তোS | সS | জ | SS | নী |
| ৩ | | ৪ | | × | | ০ | | ২ | | ০ | |

## তান

১। সাগমঁগরেঁসা মঁধনিধমঁগ মঁধনিসাঁরেঁসাঁ নিধমঁগরেঁসা জাগী

৩

২। সাসাগগমঁগ মঁমঁধধনিধ নিনিসাঁসাঁরেঁসাঁ নিধমঁগরেঁসা

৩

৩। সাগমঁগমঁগ গমঁধমঁধমঁ মঁধনিধনিধ নিসাঁরেঁসাঁরেঁসাঁ সাঁগঁমঁগঁমঁগঁ

২

রেঁরেঁসাঁসাঁনিনি ধধমঁমঁগগ রেঁরেঁসাসানি়নি়

৪। সাঁরেঁরেঁসাঁরেঁরেঁ সানি,ধনিনিধ নিনিধমঁ,গমঁ মঁগমঁমঁগরেঁ,

২

সাগগরেঁগগ রেঁসা,মঁধনিসাঁ রেঁরেঁসাঁনিধমঁ গরেঁসানি়সাসা

## রাগ দেশকার

ইহা বিলাবল ঠাটের রাগ, জাতি ওড়ব-ওড়ব। মধ্যম নিষাদ বর্জ্জিত। অবশিষ্ট স্বর শুদ্ধ। বাদী ধৈবত, সম্বাদী ঋষভ, উত্তরাঙ্গ রাগ। সময় দিবা দ্বিতীয় প্রহর। ধানি ও সারং-এর মিশ্রণজাত রাগ। সদৃশ রাগ, ভুপালী, মালভুপ ও পাহাড়ী ইত্যাদি। এই রাগের বিস্তৃত আলোচনা ও গান ইত্যাদির জন্য সঙ্গীত অনুসন্ধিৎসা পুস্তক দ্রষ্টব্য। (প্রচলনে বাদী ধৈবত ও সম্বাদী গান্ধার) রাগ পরিচায়ক বিন্যাস—ধ প গ রে সা রে ধ – প গ রে সা

আরোহী— সা রে গ প ধ র্সা অবরোহী—র্সা ধ প গ রে সা

দেশকার—ত্রিতাল (মধ্যলয়)

এরী এ সখী জাগী ভাগ মোরে আজ জবসে গওনা কর আয়ী পিয়াসু
না মুখ বোলে না শির ডোলে
পিয়া রস হস কী বতিয়া শুনায়ে। নিশিদিন সওতিনকে গুণ গায়ে॥

স্থায়ী

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ধ | ধ | প | গ | প | ধ | র্সা | র্সা | ধ | – | – | রে | র্সা | ধ | প | গ |
| এ | রী | এ | স | খী | ऽ | জা | গী | ভা | ऽ | ऽ | গ | মো | রে | আ | জ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |
| সা | রে | গ | প | ধ | র্সা | র্রে | র্গ | র্গ | র্রে | র্সা | ধ | প | গ | রে | সা |
| পি | য়া | র | স | হ | স | কী | ऽ | ব | তি | য়া | শু | না | ऽ | ऽ | য়ে |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

অন্তরা

| | | | |
|---|---|---|---|
| র্সা র্সা ধ প | গ প ধ র্সা | র্সা — র্সা র্সা | রেঁ — র্সা — |
| জ ব সে গ | ও না ক র | আ S য়ী পি | য়া S স্থ S |
| o | ৩ | × | ২ |
| ধ গঁ রেঁ র্সা | ধ প গ — | রে গ প ধ | র্সা ধ প গ |
| না S মু খ | বো S লে S | না S শী র | ডো S লে S |
| o | ৩ | × | ২ |
| সা রে গ প | ধ র্সা রেঁ গঁ | গঁ রেঁ র্সা ধ | প গ রে সা |
| নি শি দি ন | স ও তি না | কে S গু ণ | গা S S য়ে |
| o | ৩ | × | ২ |

স্বর বিস্তার

১। ধ ধ প গ রে, সা রে ধ —, প গ প গ, রে — সা —

২। সা রে সা —, রে গ প গ প ধ —, পধ র্সা ধ র্সা —, রেঁ র্সা ধ প ধ —, প গ রে সা —

৩। গপ ধ প ধ —, সারে গপ র্সা ধ —, ধর্সা রেঁ র্সা —, ধ গঁ রেঁ র্সা ধ —, ধপ ধ — প গ রে সা —

৪। পপ র্সা ধ র্সা — র্সা —, পধ র্সারেঁ র্সা ধ রেঁ — র্সা —, গঁ রেঁ র্সা রেঁ, র্সা ধ প ধ, রে গ ধ —, প গ রে সা —

তান

১। ধধ পগ রেগ পধ র্সারেঁ র্সাধ পগ রেসা ভাগ
o

২। ধধ র্সারেঁ ধর্সা ধপ রেগ পধ পগ রেসা
o

৩। পধ র্সারে, গংগং রেংগং, রেঁরেঁ র্সারেঁ, র্সার্সা ধর্সা, ধধ পধ, র্সার্সা ধর্সা

২

৪। র্সারেঁ রেঁ,র্সা রেঁরেঁ র্সাধ, ধর্সা র্সাধ র্সার্সা ধপ, গপ পগ পপ গরে

×

রেগ পধ র্সার্সা ধপ

দেশকার—ত্রিতাল ( মধ্যলয় )

মন বেদনা কারে বা জানাই ঘুম-ভানে জাগে যেবা কেমনে জাগাই
কেবা মরমী রে কারে বা সুধাই। কপাল লিখন ইতি ললাটে দোহাই ॥

স্থায়ী

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ধ | প | গ | রে | সা | রে | গ | প | র্সাধ | — | — | প | ধ | — | — | — |
| ম | ন | বে | দ | না | ঽ | কা | রে | বাঽ | ঽ | ঽ | জা | নাই | ঽ | ঽ | ঽ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |
| সা | রে | গ | প | ধ | ধ | র্সা | — | ধ | — | প | গ | রে | — | সা | সা |
| কে | ঽ | বা | ম | র | মী | রে | ঽ | কা | ঽ | রে | বা | সু | ঽ | ধা | ই |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

অন্তরা

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ধ | ধ | প | ধ | র্সা | র্সা | র্সা | র্সা | র্সা | — | র্সা | র্সা | র্সা | ধ় | রেঁ | র্সা |
| ঘু | ম | ভা | নে | জা | গে | যে | বা | কে | ঽ | ম | নে | জা | ঽ | গা | ই |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |
| রেঁ | গং | রেঁ | রেঁ | র্সা | র্সা | ধ | ধ | প | গ | ধ | প | গ | রে | সা | — |
| ক | পা | ল | লি | খ | ন | ই | তি | ল | লা | টে | দো | হা | ঽ | ই | ঽ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

উপজ

ধধ পগ সারে গপ সাঁধ ধপ ধধ গপ সাঁধ ধপ ধধ গপ
মন বেদ নাS. কারে বাS Sজা নাই কারে বাS Sজা নাই, কারে
২

## রাগ তোড়ী

ইহা তোড়ী ঠাটের রাগ, জাতি সম্পূর্ণ-সম্পূর্ণ। ঋষভ গান্ধার ধৈবত কোমল, মধ্যম তীব্র (কড়ি) ও অবশিষ্ট স্বর শুদ্ধ। বাদী গান্ধার সম্বাদী ধৈবত, পূর্বাঙ্গ রাগ। মন্দ্রস্থানে সবিশেষ প্রবল। আরোহণে ঋষভ ও পঞ্চম দুর্বল। মালকোশ ও ধানির মূর্তি প্রকাশ করে। সা—গ্‌, র্ম—ধ্‌ ও নি—র্ম উত্তম সঙ্গী। সময় দিবা দ্বিতীয় প্রহর। (প্রচলনে বাদী ধৈবত, সম্বাদী গান্ধার ও রাগটি উত্তরাঙ্গ), রাগ পরিচায়ক বিন্যাস—ধ্‌—নি্‌ সা গ্‌—, র্ম রে্‌ গ্‌—, রে্‌ গ্‌ রে্‌—সা—

আরোহী—সা রে্‌ গ্‌ র্ম প ধ্‌ নি সাঁ অবরোহী—সাঁ নি ধ্‌ প র্ম গ্‌ রে্‌ সা

তোড়ী—ত্রিতাল (মধ্যলয়)

জগত জননী জগমাতা ভবানী দুধ পুত অওর অন ধন লছমী
আপনো ছয়লা পর দয়া হী কীজে। সুখ শান্তি অওর মায়া হী কীজে॥

স্থায়ী

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| — | সারে | গ্‌ | রে্‌ | নি্‌ | ধ্‌ | রে্‌ | সা | গ্‌ | — | পর্ম | পপ | রে্‌ | গ্‌ | রে্‌ | সা |
| S | জগ | ত | জ | ন | নী | জ | গ | মা | S | তাS | ভS | বা | S | নী | S |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |
| ধ্‌ | গ্‌ | র্ম | ধ্‌ | সাঁ | নি | ধ্‌ | প | র্ম | গ্‌ | ধ্‌ | র্ম | রে্‌ | গ্‌ | রে্‌ | সা |
| আ | প | নো | ছ | য়ে | লা | প | র | দ | S | য়া | হী | কী | S | জে | S |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

## অন্তরা

| | | | |
|---|---|---|---|
| ধ্ – র্ম ধ্ | র্সা র্সা র্সা র্সা | র্সা র্সা নি ধ্ | নি রে্ঁ র্সা – |
| ছু ऽ ধ পু | ऽ ত অও রা | অ ন ধ ন | ল ছ মী ऽ |
| ০ | ৩ | × | ২ |
| রে্ঁ গ্ঁ রে্ঁ র্সা | নি ধ্ পর্ম প | গ্ র্ম ধ্ প | রে্ গ্ রে্ সা |
| সু খ শা ন্ | তি ऽ অও রা | মা ऽ য়া হী | কী ऽ জে ऽ |
| ০ | ৩ | × | ২ |

## স্বর বিস্তার

১। সা–ধ্–সা–, রে্ গ্– –, র্ম রে্ গ্–, রে্গ্ রে্–সা–

২। নি্ধ্–র্ম্ধ্, সা– র্ম্ ধ্ রে্–, র্ম্ ধ্ গ্–, প র্ম ধ্–র্ম গ্–, রে্গ্ র্ম রে্ গ্– রে্ সা

৩। সা রে্ গ্–, রে্গ্ প র্ম ধ্–প–, র্ম নি ধ্ র্ম প, র্ম ধ্ র্ম গ্–, ধ্–গ্–, রে্গ্ রে্–, নি্ ধ্ সা–

৪। প–র্ম গ্–, র্ম ধ্–, নি র্ম ধ্ র্সা–র্সা–, র্ম ধ্ র্সা রে্ঁ গ্ঁ–গ্ঁ–, র্মধ্ র্সা–, গ্ঁরে্ঁ গ্ঁ–, ধ্র্ম ধ্–, গ্রে্ গ্–, রে্ গ্ রে্–সা–

## তান

১। ধ্নি্ সারে্ গ্রে্ সানি্ সারে্ গ্র্ম রে্গ্ রে্সা মাত্রা
০

২। গ্র্ম ধ্নি র্সারে্ঁ গ্ঁরে্ঁ র্সানি ধ্প র্মগ্ রে্সা
০

৩। সারে গরে গরে সানি ধনি সানি সানি ধপ মধ মগ রেগ রেসা

২

৪। সারে গগ রেগ রেসা নিসা রেরে সারে সানি ধনি সাসা নিসা নিধ

×

মপ ধম রেগ রেসা

উপজ

সারে গরে নিধ রেসা গগ মপ রেগ রেসা ধধ মধ সানি ধপ

জগ তজ ননী জগ মাS তাভ বাS নীS আপ নোছ য়েলা পর

×

মগ ধম রেগ রেসা [ সারে গরে নিধ রেসা ] গ গ

দS য়াহী কীS জেS [ জগ তজ ননী জগ ] মা তা

## তোড়ী—ত্রিতাল (মধ্যলয়)

গেরুয়াধারী রে যোগী দ্বারে আর্ত্ত যোগমায়া বসন আড়ালে

অন্তরে ময়লা হরি হরি মুখে। পাপী তরায় যোগী মহাসুখে॥

### স্থায়ী

| | | | |
|---|---|---|---|
| — সারে গ রে | সা — নি ধ | গ — — গম | রে গ রে সা |
| S গেরু য়া ধা | রী S, রে S | যো S S গীS | দ্বা S বে S |
| ০ | ৩ | × | ২ |
| ম ধ নি সা | রে গ গ — | প ম ধ প | রে গ রে সা |
| অ ন্ ত রে | ম য়্ লা S | হ রি হ রি | মু S খে S |
| ০ | ৩ | × | ২ |

## অন্তরা

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ধ্ | — | র্ম | ধ্ | র্সা | — | র্সা | র্সা | র্সা | র্সা | র্সা | র্সা | নি | র্রে | র্সা | — |
| আ | ঽ | র্ত্ত | যো | গ | ঽ | মা | য়া | ব | স | ন | আ | ড়া | ঽ | লে | ঽ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |
| সারে | গ | রে | সা | নি | ধ | নি | সা | নি | ধ | পম | প | রে | গ | রে | সা |
| পাঽ | — | পী | ত | রা | য় | যো | গী | ম | ঽ | হাঽ | ঽ | মু | ঽ | খে | ঽ |
| ০ | | | | ৩ | | | | × | | | | ২ | | | |

### উপজ

(সারে গরে সানি ধম ধনি সাসা নিসা নিধ মপ মগ মধ মগ
(গেরু য়াধা রীঽ রেঽ যোগী দ্বারে অন তরে ময় লাঽ হরি হরি

×

রেগ রেসা [{সারে গরে নিধ মধ] গ গ রেসা )}
মুঽ খেঽ [{গেরু য়াধা রীঽ রেঽ] যো গী দ্বারে )}

## রাগ মুলতান

ইহা তোড়ী ঠাটের রাগ, জাতি ওড়ব-সম্পূর্ণ। আরোহণে ঋষভ ধৈবত বর্জ্জিত, অবরোহী সম্পূর্ণ। ঋষভ গান্ধার ধৈবত কোমল, মধ্যম তীব্র ও অবশিষ্ট স্বর শুদ্ধ। বাদী পঞ্চম, সম্বাদী ষড়জ, উত্তরাঙ্গ রাগ। প্রবল ও ললিতের মিশ্রণ। সময় অপরাহ্ন। প - গ উত্তম সঙ্গী (প্রচারে রাগটি পূর্ব্বাঙ্গ) রাগ পরিচায়ক বিন্যাস—প গ—র্ম প—, র্ম গ, র্ম গ রে সা—

আরোহী—সা গ র্ম প নি র্সা অবরোহী—র্সা নি ধ প র্ম গ রে সা

## মুলতান—একতাল (বিলম্বিত)

গাগরবা ঢলকায়ে দিল্লী
কাহেকো নিত করত ঢিটাই।
লাখ কহুঁ তো এক না মানে
বালক জ্যায়সে করত লড়কাই ॥

### স্থায়ী

| | | | | | |
|---|---|---|---|---|---|
| পর্মগর্ম পনি | নিধপ. র্মপর্ম | প – | র্মপ র্মপধপ | র্মগ র্মগ | গর্মপর্ম গরেসা |
| গাSSS গর | বাSS ঢSল | কা S | য়েS SSSS | SS SS | দিSSS SSনী |
| ৩ | ৪ | × | ০ | ২ | ০ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| নিসা র্মগর্ম | পর্ম প | গর্মপনি – | (র্সা) নিধপ | র্মপ (প) | র্মগ রেসা |
| কাS হেSS | কোনি ত | করতS S | টি SSS | টাS S | SS ইS |
| ৩ | ৪ | × | ০ | ২ | ০ |

### অন্তরা

| | | | | | |
|---|---|---|---|---|---|
| প র্মপধপ | র্মগ গর্ম | পপনি – | র্সা র্সা | নির্সা নির্সাগ | রের্সা নির্সা |
| লা খSSক | হুঁS তোS | এSS S | ক না | মাS SSS | SS নেS |
| ৩ | ৪ | × | ০ | ২ | ০ |

